মন্দং মন্দ মিতি মুহুরনুদ্ভটং (১)। শিথিল শিথিল মিতি স্খলদ্গতি রূপং। ব্যাকুলং ব্যাকুল মিতি ত্রস্তবদিতস্ততো গমনং। বাশব্দ সমুচ্চয়ে। স্থিত্বা স্থিত্বে ত্যাবৃত্যাচ তত্তদ্রূপৈব গতিঃ। (২) নাশ মদর্শনং যাতি গচ্ছতি, কদাচিন্নাড়ী স্পন্দোঽপি ন সম্ভাব্যতে ইত্যর্থঃ।

সূক্ষ্মেতি যদি লভ্যতে তদা (৫) তথৈব। নিত্যং প্রায়ঃ। স্থানাদিতি স্থানমঙ্গুষ্ঠমূলং তস্মাৎ স্খলতি কদাচিৎ তত্র স্পন্দোপি ন সংলভ্যতে ইত্যর্থঃ। তদুক্তং "হন্তিচ স্থান বিচ্যুতে"তি, "ক্রমেণ ত্যজতি স্থানং যা নাড়ী সা চমৃত্যবে" ইতিচ। নিত্যং* স্থানাৎ স্ফুরতীতি কুসম্প্রদায়পাঠঃ। পুনরপীতি কিয়দ্বিলম্বেন। অঙ্গুলীং অঙ্গুলীমূলং। সংস্পৃশেৎ

মন্দমিতি। ধমনী সন্নিপাতাৎ মন্দং মন্দং শিথিল শিথিলং ব্যাকুলং ব্যাকুলং স্থিত্বা স্থিত্বা বা বহতি, সূক্ষ্মা নাশং যাতিচ। স্থানাৎ নিত্যং স্খলতি, পুনরপিবা অঙ্গুলীং সংস্পৃশেৎ। এবং বহুবিধ বিধৈর্ভাবৈ রসাধ্যেত্যন্বয়ঃ (২২) (১) অনুদ্ভটমপ্রখরং। নাশং অদর্শনং নশঅদর্শনে ইতি পাণিনিঃ। (৩) বহুবিধা বিধাঃপ্রকারা যেষাং তৈঃ। বৈবিধ্য-বহুত্বস্যাত্যন্তবিবক্ষিতত্বাৎ নাধিকপদতাদোষঃ। (৪) সন্নিপাতা-দিতিল্যপ্ লোপে পঞ্চমী। (৫) অননুভবনীয়েব ইত্যর্থঃ।

অসাধ্যলক্ষণ।

সন্নিপাতময়ী নাড়ী কোন সময়ে মন্দ মন্দ ভাবে গমন করে, কখন কখন বা শিথিল শিথিল ভাবে অর্থাৎ স্খলিতভাবে গমন করে, কোন কোন সময়ে ব্যাকুল ব্যাকুল ভাবে অর্থাৎ ত্রস্ত ব্যক্তির ন্যায় ইতস্ততঃ প্রধাবিত হয়, কোন কোন সময়ে থাকিয়া থাকিয়া গমন করে, এবং ক্রমে সূক্ষ্মগতি হইয়া বিলয় প্রাপ্ত হয়, কোন কোন সময়ে নিজস্থান অঙ্গুষ্ঠমূল হইতে প্রায় বিচ্যুত হয় অর্থাৎ অঙ্গুষ্ঠমূলে নাড়ী স্পন্দন কিছুমাত্র অনুভূত হয় না, আবার কিঞ্চিৎ বিলম্বেই অঙ্গুষ্ঠমূল স্পর্শ করিয়া থাকে, এইরূপ নানা ধর্ম্ম বিশিষ্ট হইলে অসাধ্য বলিয়া জানিবে। ২২।

* নিত্যং স্থানাৎ স্ফুরন্তি, নিত্যং কিঞ্চিৎ স্ফুরতীতিচ পাঠঃ।

অকস্মাৎ স্ফুরেৎ। এবং ইত্যেবং রূপৈ বহুবিধৈ র্ভাবৈ র্ধর্ম্মৈঃ। উক্তঞ্চান্যত্র (৬) (ক) "মহাতাপেহপি শীতত্বং শীতত্বে তাপিতা শিরা। নানাবিধ গতি র্যস্য তস্য মৃত্যু র্নসংশয়ঃ"॥ (৭) মহেত্যাশয়াকৃষ্ট-পিত্তাদি-কৃত-তাপ-নিরাসঃ। শীতত্ব মিত্যত্রাপি মহেতি সম্বধ্যতে। তথা (৮) ত্রিদোষে স্পন্দতে নাড়ী মৃত্যু কালেঽপি নিশ্চলা। নিশ্চলা স্পন্দসামান্যাভাববতী। অতীসারাদৌতু হস্তপাদাদি স্বেদাদিনাং স্পন্দোপলম্ভাৎ।

তথাচ।

পূর্ব্বং পিত্তগতিং প্রভঞ্জন গতিং শ্লেষ্মাণ মাবিভ্রতীং,
*সন্তান ভ্রমণং মুহুর্ব্বিদধতীং চক্রাধিরূঢ়ামিব।
তীব্রত্বং দধতীং কলাপি গতিকাং সূক্ষ্মত্ব মাতন্বতীং,
নোসাধ্যাং ধমনীং বদন্তি মুনয়ো নাড়ী-গতি-জ্ঞানিনঃ॥ ২৩

(৬) মহেতি। মহাতাপেঽপি শরীরস্যাধিকোষ্ণত্বেহপি নাড্যাঃ শীতলত্বং, শরীরস্য মহাশৈত্যেঽপি শিরায়া অতিমাত্রং তাপ ইত্যর্থঃ। (৭) আশয়াকৃষ্ট পিত্তত্বে "প্রকৃতিস্থং যদাপিত্তং মারুতশ্লেষ্মণঃ ক্ষয়ে। স্থানাদাদায় গাত্রেষু যত্র যত্র প্রসর্পতি। তদা তোদশ্চ দাহশ্চ তত্র তত্রানবস্থিতঃ। গাত্রোদ্‌বেগো ভবেত্তস্য শ্রমো দৌর্ব্বল্য মেবচেতি চরকঃ। (৮) সন্নিপাতে মৃত্যুকালেঽপি বহুক্ষণং সাকল্যেন স্পন্দনাভাববত্যপি নাড়ী স্পন্দতে স্ফুরতি।

(ক) গ্রন্থান্তরেও কথিত আছে যে, যদি কোন রোগীর শরীর অতিশয় সন্তাপিত এবং নাড়ী অতিশয় শীতলতা যুক্ত থাকে, কিম্বা শরীর অতিশীতল, নাড়ী মহাসন্তাপযুক্ত হয়, অথবা যাহার নাড়ীর গতি নানা প্রকার হইয়া থাকে তবে তাহার মৃত্যু নিশ্চিত জানিবে।

† স্পন্দাসু গাবাং, স্পন্দাসু ভবাচ্চ ইতি পাঠদ্বয়ং।

* সন্তাপ ভ্রমণ মিতি পাঠান্তরং।

পূর্ব্বমিতি ক্রমবিপর্য্যয়ে পিত্তাদিগতিমতীং, মুহুঃ বার-ম্বারং, এবং ক্রমেণ চক্রোপরি ভ্রাম্যমাণামিব। তথা তীব্রত্ব মতিশয়বেগং। এবঞ্চ কদাচিন্ময়ূর*বদ্গমনাৎ, তথোত্তরো-ত্তরং কৃশতা মাসাদয়ন্তীমিতি বিশিষ্টো হেতুঃ(২)। (ক) তথাচা-ন্যত্র, †অত্যুচ্চকা স্থিরাত্যন্তং, যাচেয়ং মাংসবাহিনী। যাচ সূক্ষ্মাচ বক্রাচ তামসাধ্যাং বিনির্দ্দিশেৎ॥ অত্যুচ্চকা সহজ-তোঽপ্যুচ্চতরা, পৃথগিবোদ্গতা। স্থিরেতি কদাচিৎ প্রণিধা-

---

পূর্ব্বমিতি। নাড়ীগতি জ্ঞানিনো মুনয়ঃ পূর্ব্বংপিত্তগতিং (ততঃ) প্রভঞ্জন-গতিং, (ততঃ) শ্লেষ্মাণ মাবিভ্রতীং, চক্রাধিরূঢামিব মুহুঃ সন্তান ভ্রমণং বিদধ-তীং, তীব্রত্বংদধতীং কলাপিগতিকাং, সূক্ষ্মত্ব মাতন্বতীং ধমনীং নোসাধ্যাং বদন্তীত্যন্বয়ঃ। নোইত্যব্যয়পদং। (২৩) (২) অসাধ্যত্বে ইতি শেষঃ।

---

অসাধ্য লক্ষণে আরও কথিত আছে যে, যদি কোন ব্যক্তির নাড়ীতে প্রথমে পিত্তের, তৎপরে বায়ুর, এবং তৎপরে শ্লেষ্মার গতি অনুভূত হয়, এবং যদি উহা চক্রের উপরে ভ্রাম্যমাণার ন্যায় বারংবার গমন করে, অতিশয় বেগবতী হয়, কখন বা ময়ূরের ন্যায় গমন করে এবং উত্তরোত্তর কৃশতা প্রাপ্ত হয় তবে, তাহাকে নাড়ীতত্ত্ববিৎ পণ্ডিতগণ অসাধ্য বলিয়া থাকেন। (২৩) (ক) আরও কথিত আছে যে, যে নাড়ী অতিশয় উচ্চভাবে গমন করে, (অর্থাৎ নাড়ীস্পন্দন কালে বোধ হয় যেন একটী পৃথক্ নাড়ী উদ্গত হইয়া চলিতেছে) যে নাড়ী স্থির, (অর্থাৎ কদাচিৎ প্রণিধান দ্বারা যাহার গতি অনুভব হয়) যে নাড়ী মাংস বাহিনী (অর্থাৎ মাংস ভোজন করিলে নাড়ীর যেরূপ গতি হইয়া থাকে তদ্রূপ গতি বিশিষ্ট হয়) যে নাড়ী সূক্ষ্মা, এবং বক্রা, তাহা অসাধ্য বলিয়া জানিবে।

---

* ময়ূর বদ্ধমনীতি পাঠান্তরং।

† যাত্যুচ্চকা ইতি যাতূচ্চকা ইতি বা পাঠঃ যাবাস্থূলাহি রাত্যন্তং ইতি পাঠ্যঃ।

নেনৈব গম্যমানস্পন্দা চ, মাংস- (১) বাহিনী মাংসাহার* ইব-গতিমতী। লগুড়প্রায়া মাংসেন সমং বহন্তীতি ন যুক্তং, তদ্রূপ-পরিচায়ক- (২) প্রকারস্যানুক্তত্বাৎ। ইয়মিতি বৈশিষ্ট্য-বোধনায়। যা চ সূক্ষ্মা চ বক্রাচেতি পৃথগেব বাক্যান্তরং ইতি।

অসাধ্যত্বাপবাদ মাহ। (৩)

ভার-প্রবাহ-মূর্চ্ছা,-ভয়-শোক-† প্রমুখ-কারণান্নাড়ী।
সংমূর্চ্ছিতাপি গাঢ়ং, পুনরপি সা জীবিতং ধত্তে॥ ২৪

চিরতর-বহল-ভারোদ্বহনেন বা, বিষ-বেগ-ধারা-বাহি-রুধির-সন্দর্শনাদি-জনিত-মূর্চ্ছয়া বা, রাক্ষসাদি-সন্দর্শনাদি ভব-ভয়েন বা, পুত্রাদি-বিরহজ-শোকাতিরেকেণ বা, সংমূর্চ্ছিতাপি অতিনিস্পন্দাপি। গাঢ়মিতি (৪) সুতরাংকার্শ্যাদি-

(১) মাংসাহারে যাদৃশী গতির্ভবতি, তাদৃগ্‌গতিবিশিষ্টা ইত্যর্থঃ।
(২) পরিচায়কঃ পরিজ্ঞাপকঃ।

(৩) অসাধ্যত্বস্য অপবাদঃ বাধকঃ।

ভার ইতি। ভারো গুরুত্বং, তস্য প্রকর্ষেণ বহনং প্রবাহঃ, মূর্চ্ছা সংমোহঃ, ভয়ং ত্রাসঃ, শোকঃ ইষ্টবিয়োগ-জনিতং দুঃখং, এতে প্রমুখা আদয়ো যস্য তৎ তচ্চ তৎ কারণঞ্চেতি তস্মাৎ নাড়ী গাঢ়ং অতিমাত্রং মূর্চ্ছিতাপি নিস্পন্দাপি সা পুনরপি জীবিতং প্রাণান্ ধত্তে ধারয়তি জীবতীত্যর্থঃ। এভিঃ কারণৈঃ প্রতীয়মানায়া মপ্যসাধ্যতায়াং অসাধ্যত্বং ন বোধ্য মিত্যর্থঃ। (২৪)

(৪) সুতরাং অতিশয়েন।

অধিক কাল অতিশয় ভার বহন করিলে, বিষের বেগ, এবং ধারাবাহিক রক্ত দর্শন ইত্যাদি দ্বারা মূর্চ্ছিত হইলে, রাক্ষসাদি ভয়ঙ্কর বস্তু সন্দর্শন করিয়া ভীত হইলে, পুত্রাদির বিয়োগে অত্যন্ত শোকার্ত্ত হইলে, নাড়ী অতিশয় ক্ষীণ কিম্বা নিস্পন্দ হইলেও পুনর্ব্বারও সজীব হইয়া থাকে। ২৪

* মাংসাহারা ইব ইতি পাঠান্তরং।

† ভযশোকসমুখ-কারণা নাড়ীতি পাঠান্তরং

যোগেঽপীত্যর্থঃ। পুনরপি সাধ্যতাং যাতীত্যর্থঃ। ভাবান্নাং রত্যাদীনাং প্রবাহঃ ভাবপ্রবাহ ইতি ন যুক্তং, ভয় শোকয়োঃ পৃথগভিধানাৎ, প্রমুখেত্যনেন হেত্বন্তরাভিধানাচ্চ। তদুক্তং,। পতিতঃ (ক) সন্ধিতো (১) ভেদী, নষ্টশুক্রশ্চ যঃ পুমান্। শাম্যতে বিস্ময় স্তস্য ন কিঞ্চিৎ মৃত্যুকারণং।। পতিতঃ উচ্চাদিতঃ। সন্ধিতঃ অস্থ্যাদি-সন্ধানেন সংহিতঃ। ভেদী অতীসারবান্। নষ্টশুক্রঃ অতিরমণেন যক্ষ্মাদিনা বা শুক্র-ক্ষয়বান্। বিস্ময়ঃ অসাধ্যত্বানুমানং। শাম্যতে* নাবতরতি। কারণন্তু (২) প্রাগুক্তং তত্তদেব। তথা (খ) বালানা মতি†-মূঢ়ানাং মূকানামপি দেহিনাং। উন্মত্তানা মভিন্যাস-প্রমূঢ়-মনসা-মপি।। (৩) ব্যস্তং সমস্তং দ্বন্দ্বঞ্চ দোষরূপ বিশেষতঃ। শাম্যতে ইতি পূর্ব্বেণান্বয়ঃ। বালানাং স্তন্যপানানাং** অতি মূঢ়ানাং,

(১) সন্ধা সন্ধানং সঞ্জাতা অস্যেতি সন্ধিতঃ।

(২) প্রাগুক্ত কারণন্তু উচ্চাদিতঃ পতনাস্থি সন্ধানাতীসারাদি।

(৩) বাতপিত্তানাং একোল্বণত্বং ব্যস্তত্বং। সমস্তত্বং ত্র্যুল্বণত্বং, দ্বন্দ্বং দ্ব্যুল্বণত্বং।

(ক) উচ্চাদিস্থান হইতে পতিত হইলে, ভগ্নাস্থি প্রভৃতির সন্ধান করা হইলে, অতীসার হইলে, অতিশয় স্ত্রী-সঙ্গমে, কিম্বা যক্ষ্মাদি রোগে, শুক্রের ক্ষয় হইলে, যদি নাড়ী স্পন্দ রহিত হয়, তাহা হইলেও অসাধ্য হইবেনা।

(খ) স্তন্যপায়ী বালক, মূর্চ্ছিত, মূক, (বোবা) উন্মত্ত এবং অভিচার ও

* নাবভবতি ইতি পাঠান্তরং।

† বালানা মপি মূঢ়ানামপি দেহিনাং। বাল্লানা মতি মূঢ়ানাং মূঢ়ানা মপি দেহিনা মিতি পাঠদ্বয়ং বিদ্যতে।

** অতি মূঢ়ানামিত্যত্র "মূঢ়ানাং" ইতি পাঠোদৃশ্যতে

অতিমূর্চ্ছিতানাং, উন্মত্তানাং উন্মাদভূতোন্মাদগ্রস্তানাং অভিচারাভিশাপ দুষ্ট মনসামপি। ব্যস্তং একৈকশ স্তেন ব্যস্তসমস্ততয়া (৪) ক্রমেণ* ব্যুৎক্রমেণ বা সন্নিপাত বদ্বহনেপি ন তথা। তথাচ, (ঘ) অজীর্ণে বাতরোগেচ, ব্যায়ামে মৈথুনে শ্রমে। তপ্তাঙ্গে (৫) চাগমাক্রান্তে,† নাড্যবক্তা ন মৃত্যুকৃৎ॥ অব্যক্তা অনুহ্যমানস্পন্দা †† পূর্ব্বোক্ত রূপ বৃত্তাবপি ন প্রমিতা।

(ঙ) অন্যত্রাপি তথা ভূতাভিষঙ্গেঽপি ত্রিদোষ বদুপস্থিতা। সমং* যা বহতে নাড়ী তথাচ ন ক্রমং গতা। (৬) অপমৃত্যু-

---

(৪) "আদৌচ বহতে বাতো মধ্যে পিত্তং তথৈবচ। অন্তেচ বহতেশ্লেষ্মা" ইতি ক্রমগতিঃ। এতদ্ বিপরীতক্রমেণ বহনং ব্যুৎক্রমঃ।

(৫) আগমো জলহিমাদীনাং সম্প্রাপ্তিঃ, তেন আক্রান্তে ক্লান্তিযুক্তে কাতরে ইতি যাবৎ।

(৬) অপমৃত্যুরিতি অপগতো মৃত্যুর্যস্যাঃ সা। অনাদর-ভ্রংশা-সাকল্য-

---

অভিশাপ দ্বারা দুষ্টচিত্ত, এই সকল ব্যক্তির নাড়ী পরীক্ষা করিলে, যদি উহাতে বায়ু, পিত্ত এবং কফের পূর্ব্বাপর গতির ব্যতিক্রম দৃষ্ট হয়, কিম্বা যদি উহাতে এক দোষ, দ্বিদোষ, অথবা ত্রিদোষ প্রকোপের লক্ষণ লক্ষিত হয় তাহা হইলেও কোন ভয় নাই জানিবে।

(ঘ) অজীর্ণরোগে, বাতরোগে, ব্যায়াম ও মৈথুন জনিত শ্রমে, অগ্নি কিম্বা রৌদ্র দ্বারা শরীরের অতিশয় সন্তাপে, জল কিম্বা হিমদ্বারা অঙ্গের অতিশয় শৈত্যে, যদি নাড়ী নিস্পন্দা হয়, তাহাতে মৃত্যু হইবে না।

(ঙ) অন্যত্রও কথিত আছে, যে, ভূতাভিষঙ্গে এবং দেবদুষ্টাদি সামান্য

---

* ব্যতিক্রমেণ বা ইতি পাঠান্তরং।

† চাগমাক্রান্তে ইতিবা পাঠঃ।

†† পূর্ব্বোক্ত রূপ বহনেন ন প্রমিতা ইতি পাঠান্তরং।

রোগাঙ্গা নাড়ী তৎসন্নিপাতবৎ।” ভূতাভিষঙ্গে, তথা সামান্যাভিষঙ্গেচ। দেবদুষ্টাদৌ নাড়ী সন্নিপাতধর্ম্মশালিনী উপস্থিতা আপাততঃ† এবং ভবত্তি নতু তৎফলপ্রদা। ভেদমাহ, সমমিতি বাতপিত্তস্বভাবক্রমবতী। তথা ক্রমং ব্যতিক্রমং ন গতা, তস্মাৎ অপমৃত্যুঃ মৃত্যুরহিতা। পরমার্থতঃ সন্নিপাতবদপি সন্নিপাতজন্যা নস্যাৎ। তদুক্তং, “স্বস্থান-(চ) হীনে শোকেচ, হিমাক্রান্তেচ* নির্গদাঃ। ভবন্তি নিশ্চলা নাড্যো ন কিঞ্চিৎ তত্র দূষণং॥

স্বস্থানেতি অত্যুচ্চাদিতঃ পতনে। অঙ্গুষ্ঠ-মূলত ** শ্চলন ইতি তু নার্থঃ, নির্গদা § ই ত্যসঙ্গতেঃ (৭)। নির্গদা অপি নিশ্চলাঃ

---

বৈরূপ্য-ত্যাগ-নঞর্থেষু অপ ইতি দুর্গাদাসঃ। অরোগাণি রোগরহিতানি অঙ্গানি যস্যাঃ নীরোগা ইত্যর্থঃ।

(৭) গদত্বাভাবে অঙ্গুষ্ঠমূলতশ্চলনত্বস্য কুত্রাপ্যনভিহিতত্বাৎ অযুক্তি যুক্তত্বাচ্চাসঙ্গতি রিতি বোধ্যং।

---

অভিষঙ্গে নাড়ী আপাততঃ সন্নিপাতধর্ম্মশালিনী হইলেও কোন দুষ্ট ফল প্রদান করে না। ঐ নাড়ী বাত, পিত্ত, কফের স্বভাব ক্রমে বহন করায়, কোনও ব্যতিক্রম প্রাপ্ত না হওয়ায় সন্নিপাত ধর্ম্মশালিনী হইলেও মৃত্যু এবং অন্য রোগ নাই জানিবে।

(চ) অতিশয় উচ্চস্থানাদি হইতে পতনে, শোকে, এবং হিমের আক্রমণে নাড়ী রোগশূন্য হইলেও স্পন্দহীন হয়, কিন্তু তাহাতে অসাধ্য বোধ করিবে না।

---

† আপত এবম্ভূতা ইতিবা পাঠঃ।

* হিমাক্রান্তেচ নির্গতা ইতি পাঠশ্চিন্তনীয়োহপি বহুষু দৃশ্যতে।

** শ্চবন ইতি পাঠান্তরং। অঙ্গুষ্ঠমূলতশ্চলন ইতি তুল্যার্থ ইতি লিপিকর প্রমাদেন অনর্থকরঃ পাঠো বহুষু পুস্তকেষু দৃশ্যতে।

(§) “নির্গতা ইত্যসঙ্গতে” অত্রাপি এবং পাঠো বহুষু পুস্তকেষু দৃশ্যতে।

সম্ভবন্তি **। (৮) দূষণং অসাধ্যত্ব ভ্রমঃ। তথাচ (গ) "বিসূচ্যাং দৃশ্যতে নৈব, নৈব স্থানং বিমুঞ্চতি"। (৯) স্থানাদন্যত্রাদর্শনং। (১০). অন্যে ত্বাহুঃ, (ঘ) স্তোকং বাতকফং দুষ্টং, পিত্তং বহতি দারুণং। পিত্তস্থানং বিজানীয়াৎ ভেষজং তস্য কারয়েৎ"।। অয়মর্থঃ কফবাতনাড়ী কিঞ্চিদ্ বহতি দুষ্টং † ক্ষীণাধিকত্বাৎ দ্বাভ্যামপি বিশেষা †† দুল্বণং, পিত্তং বিষম বেগেন বহতি তদা * প্রতীকারার্থং ভেষজং কুর্য্যাৎ, অসাধ্যতা নস্যাৎ ইতি যাবৎ। অত্র কশ্চিৎ" (ঙ) স্বস্থান-(১১) চ্যবনং যাবৎ, ধমন্যা নোপজায়তে।

(৮) অত্যুচ্চপতনাদিভির্হেতুভিরিতিশেষঃ।

(৯) স্থানমঙ্গুষ্ঠমূলং, তস্মাৎ অন্যত্র পাণিপাৎকণ্ঠ নাসোপান্তাদিষু স্থানেষু অদর্শনং অনুপলব্ধিঃ।

(১০)"পূর্ব্বং পিত্তগতিং প্রভঞ্জনগতি-মিত্যাদ্য-সাধ্যলক্ষণস্যাপবাদ মাহ "অন্যেত্বাহুরিতি"।

(১১) স্বস্থানমিতি। স্বস্থান মঙ্গুষ্ঠমূলং তস্মাচ্চ্যবনং শনৈঃশনৈশ্চলনং

(গ) বিসূচিকা রোগে নাড়ী অনুভূত হয় না, কিন্তু স্বস্থান অঙ্গুষ্ঠ মূলকেও পরিত্যাগ করে না। অর্থাৎ বিসূচিকা রোগে নাড়ীর স্পন্দন অনুভূত না হইলেও নাড়ী অঙ্গুষ্ঠ মূলে মূর্চ্ছিতভাবে থাকে জানিবে।

(ঘ) কেহ কেহ বলেন কফের ও বায়ুর নাড়ী যদি বিশেষ উল্বণ হয়, এবং পিত্ত যদি বিষম বেগে বহন করে তবে প্রতীকারার্থ ঔষধ প্রদান করিবে, অর্থাৎ অসাধ্য বোধ করিবে না।

(ঙ) কেহ বলেন যে, "যাবৎকাল পর্য্যন্ত ধমনী অঙ্গুষ্ঠমূল হইতে বিচ্যুত না হয়, তাবৎকাল পর্য্যন্ত অসাধ্যচিহ্ন থাকিলেও অসাধ্য নহে, ইহা স্থির

† ক্ষীণাধিকত্বাভ্যামপি বিশেষাৎ উল্বণং ইতি পাঠান্তরং।

†† উল্বণ মিত্যত্র বহুল মিতি পাঠো দৃশ্যতে।

* তত্রপ্রতিকারার্থং ইতিবা পাঠঃ।

** ভবন্তি ইতিবা পাঠঃ।

তদা (১২) তচ্চিহ্ন সত্ত্বেঽপি † না সাধ্যত্ব মিতি স্থিতি রিতি। (১৩) তচ্চ প্রায়িকং তাৎকালিকং। অন্যথা বহুধা(১৪) ব্যভিচার-দর্শনাৎ। হন্তি চ স্থানবিচ্যুতেত্যত্র চকারস্যাযোগ ** ব্যবচ্ছেদকত্বমর্থঃ।

তথাচ।

ক্ষণাদ্‌গচ্ছতি বেগেন শান্ততাং লভতে ক্ষণাৎ।
(১) সপ্তাহান্মরণং তস্য যদ্যঙ্গং শোথবর্জ্জিতং ॥ ২৬॥

* ক্ষণাদিতি দ্রুতং দ্রুতং নতু কদাচিদিতি। শান্ততা মনুপলভ্যমানত্বং। শোথেতি তৎসত্ত্বে চিরমেবেত্যর্থঃ।

---

চ্যুগতাবিতি ধাতো রনট্। (১২) তচ্চিহ্ন সত্ত্বেঽপি অসাধ্যলক্ষণ বিদ্যমানতায়া মপি। (১৩) তদিতি স্বস্থান চ্যবনং। তাৎকালিকং তৎকালমরণ সূচকং। (১৪) ব্যভিচারঃ অতিব্যাপ্তিঃ। অলক্ষে লক্ষণগমন মতিব্যাপ্তিঃ।

ক্ষণাদিতি। (যস্য নাড়ী) ক্ষণাৎ অবিলম্বেন, বেগেন প্রবলতয়া গচ্ছতি বহতি, ক্ষণাৎ শীঘ্রমেব শান্ততাং স্পন্দন রাহিত্যং লভতে নিস্পন্দা ভবতীত্যর্থঃ, তস্য রোগিণঃ সপ্তাহাৎ সপ্তদিনেভ্য ঊর্দ্ধং অষ্টমেহনীত্যর্থঃ, মরণং ভবিষ্যতীতিশেষঃ। সপ্তাহাদিত্যত্র পরার্থে পঞ্চমী, যবর্থ পঞ্চম্যাং কৃতায়ান্তু সপ্তমং অহঃ প্রাপ্য ইত্যুপলভ্যতে। তথাহি সপ্তরাত্রাদিতো নেতা যমস্য সদনং প্রতীতি মহাভারতে। সপ্তমীং রাত্রিং প্রাপ্য ইত্যর্থং। যদি তস্য অঙ্গং শোথেন বর্জ্জিতং স্যাৎ। ২৬।

---

জানিবে”। বস্তুতঃ স্বস্থান হইতে (অঙ্গুষ্ঠমূল হইতে) বিচলন প্রায় মরণকালেই হইয়া থাকে।

যাহার নাড়ী ক্ষণকাল বেগবতী হইয়া গমন করে, এবং তৎক্ষণাৎ পুনর্ব্বার শান্ততা প্রাপ্ত হয়, যদি তাহার অঙ্গে শোথ না থাকে, তবে, সপ্তাহের পর, অর্থাৎ অষ্টম দিনে, অন্য মতে সপ্তম দিনে, তাহার মৃত্যু হইবে। ২৬

---

† ন সাধ্যত্ব মিতি প্রামাদিকঃ পাঠঃ। ** ব্যবচ্ছেদকত্ব মাত্রমর্থঃ ইতিবা পাঠঃ।

* ক্ষণাদিতি দ্রুতং দ্রুতং নতু কদাচিৎ বেগকালে শান্ততা লভতে ইতি পাঠো দৃশ্যতে।

প্রসঙ্গাৎকাল নির্ণয় মাহ।

ভূলতা-ভুজগাকারা, নাড়ী দেহস্য সংক্রমাৎ।
বিশীর্ণে ক্ষীণতাং যাতি, মাসান্তে মরণং ধ্রুবং ॥ ২৫।

কদাচিৎ মহীলতাবৎ কৃশা, তদ্গতিবদাতিমসৃণ-বক্রগমনাচ। কদাচিৎ সর্পবৎপরিপুষ্টা তদ্গতিবদ্ * বলবদ্ বক্রগমনাচ্। (৯) বক্রগমনেতি বৈশিষ্ট্যেন সুস্থদশাতো ভেদঃ। ইত্থঞ্চ কদাচিৎ অলভ্যতাং † অতিকৃশতাঞ্চ যদি গচ্ছতি ††। দেহেতি দেহক্রম মপেক্ষ্য, তেন দেহোঽপি যদা কদাচিৎ কৃশঃ, কদাচিৎ শোথাদিনা স্থূলঃ স্যাৎ তদা দ্বিতীয়ে মাসি ম্রিয়তে ইত্যর্থঃ।

---

মরণ কাল নির্ণয় মাহ ভূলতেতি। নাড়ী ভূলতা-ভুজগাকারা সতী, দেহে বিশীর্ণে সতি, দেহস্য সংক্রমাৎ ক্ষীণতাং যাতি (যদি তর্হি) ধ্রুবং মাসান্তে মরণং ভবতি ইত্যন্বয়ঃ। ২৫।

(৯) সুস্থতাজ্ঞানস্থলে "ভূলতা গমনপ্রায়া স্বস্থা স্বাস্থ্যময়ী শিরা" ইতি পূর্ব্বোক্তপদ্যে বক্রগমনস্য অনভিধানাৎ "বৈশিষ্ট্যেন সুস্থদশাতো ভেদ ইত্যুক্তং।

---

যাহার নাড়ী কখন মহীলতার (কেঁচুয়ার) ন্যায় কৃশ ও মসৃণ হয়, এবং মহীলতার ন্যায় বক্রভাবে গমন করে, কখন বা যদি সর্পের ন্যায় পরিপুষ্ট হয়, এবং সর্পগমনের ন্যায় প্রবল ও বক্র গমন ধারণ করে, এবং কখন বা যদি অতিকৃশতা কিম্বা অলক্ষ্যতা (স্পন্দন শূন্যতা) প্রাপ্ত হয়, এবং যাহার দেহ অনুসারে নাড়ীও বিশীর্ণ হইয়া যায়, অর্থাৎ দেহ যদি কৃশ কিম্বা শোথাদি দ্বারা স্থূল থাকে, তবে তাহার দ্বিতীয় মাসে মৃত্যু নিশ্চয় জানিবে। ২৫

---

* বলবত্তর-বক্রগমনাচ ইতিবা পাঠঃ। † অলক্ষ্যতাং-অক্ষীণতাং-বক্রতাং-অলক্ষ্যতাঞ্চেতি পাঠচতুষ্টয়ং দৃশ্যতে।

†† যদাগচ্ছতি ইতি পাঠান্তরং দৃশ্যতে।

তথাচ

(১) তির্য্যগ্‌যব-প্রমাণেন যা মুঞ্চতি নিজাস্পদম্‌ ।
পঞ্চাহাদ্‌ ভাবিনং মৃত্যুংপাদ নাড়ী নিদর্শয়েৎ ।। ২৭ ।।*

তির্য্যগিতি আয়ামেনোর্দ্ধ-† সম্বন্ধ পরিত্যাগঃ নতু সর্ব্বথা ।

তথাচ

জহাতি যস্য স্বস্থানং (১) যবার্দ্ধমপি নাড়িকা ।
ন স জীবিত মাপ্নোতি ত্রিদিনাভ্যন্তরে মৃতিঃ ।। ২৮ ।।

এষাতু করস্থৈব সামান্যতয়া প্রকরণাৎ । পাদস্থেতি ক্বচিৎ তথাহি,

হিমবদ্বিশদা নাড়ী, জ্বরদাহেন তাপিনাং ।
ত্রিদোষ-স্পর্শ-ভজতাং, তদামৃত্যু দিনত্রয়াৎ ২৯ ॥

যদা নিরন্তরং জ্বরদাহ তাপৌ, শৈত্যঞ্চ নাড্যাঃ । ত্রিদোষেতি সন্নিপাত লক্ষণসত্বে এব ভবতি ।

---

(১) কণিশ শালী একো যবোত্রগ্রাহ্যঃ ।

হিমবদিতি । জ্বরস্য দাহঃ, অশ্বঘাসাদিবৎ সমাসঃ । তেন তাপিনাং সতত-জ্বর-সন্তাপেন সন্তপ্তদেহানাং, ত্রিদোষস্পর্শং ভজন্তে ইতি তেষাং সন্নিপাত-জুষাং নাড়ী যদি হিমবৎ, তুষার ইব বিশদা ব্যক্তা, তদ্বচ্ছৈত্যত্বেন অনুভূয়মানা ভবতি, তদা দিনত্রয়াৎ মৃত্যুঃ, চতুর্থেঽহনি ম্রিয়তে ইত্যর্থঃ । ২৯ ।

---

যাহার পাদস্থা নাড়ী যবার্দ্ধ পরিমাণে নিজস্থান ত্যাগ করে, পঞ্চদিনের পর তাহার মৃত্যু হইবে । ২৭ । যাহার করস্থা নাড়ী যবার্দ্ধ পরিমাণে স্বস্থান পরিত্যাগ করে, তাহার জীবন রক্ষা পায়না, তিন দিনের মধ্যে তাহার মৃত্যু হইয়া থাকে । ২৮ ।

---

* মন্দং মন্দং কুটিল-কুটিলং স্পন্দতে যস্য নাড়ী ।
তস্যাবশ্যং ভবতি মরণং পঞ্চসপ্তাহতোবা ॥ সপ্তবিংশতিতম শ্লোকানন্তরং এতৎপদ্যং কেবল মেকস্মিন্নেব পুস্তকে উদ্ধৃতং দৃশ্যতে ।

† উর্দ্ধস্থান পরিত্যাগ ইতি পাঠান্তরং ।

কিঞ্চ

নিরীক্ষ্যা দক্ষিণে পাদে তথাচৈষা বিশেষতঃ।
মুখে নাড়ী বহেন্নিত্যং ততস্তু দিনতুর্য্যকং॥ ৩০
গতং ভ্রমরকস্যেব বহেদেকদিনেনতু।
* কন্দেন স্পন্দতে নিত্যং পুনর্লগতি চাঙ্গুলৌ।
মধ্যে দ্বাদশ যামানাং মৃত্যুর্ভবতি নিশ্চিতং॥ ৩১

নিরীক্ষ্যেতি। দক্ষিণে পাদে (স্ত্রীপুংসয়োর্বাম দক্ষিণতঃ পরীক্ষেত্যনুসন্ধেয়ং) নিরীক্ষ্যা পরীক্ষণীয়া যা ধমনীতিশেষঃ, বিশেষতো বিশেষজ্ঞানার্থং তথা এষাচ করস্থেতার্থঃ, এতদুভয় স্থানগতাপি নাড়ী যদি মুখে পুরোভাগে তর্জ্জনীনিবেশ-স্থানেইতি যাবৎ। নিত্যং সদা বহেৎ ততস্ত তদাতু দিন-তুর্য্যকং ব্যাপ্য প্রাণিতীতি শেষঃ। চতুর্থেঽহনি ম্রিয়ত ইত্যর্থঃ। অত্র নিরীক্ষ্য দক্ষিণে পাদে ইতি পাঠস্ত্বসঙ্গত ইব প্রতীয়তে অন্বয়ানুপপত্তেরিতি বিচারণীয়ং সুধীভিঃ।৩০।

গতমিতি। ভ্রমর এব ভ্রমরকঃ স্বার্থে কঃ, তস্যেব তদ্বৎ গতং গমনং নপুং-সকে ভাবে ক্তঃ প্রত্যয়ঃ। বহেৎ প্রাপ্নুয়াৎ যদি নাড়ীতি শেষঃ, তদাতু দিনেন, একদিবসেন পরিচ্ছিদ্য প্রাণান্ ধারয়েদিত্যর্থঃ। গম্যমানাপি ক্রিয়া কারক-বিভক্তৌ প্রয়োজিকা। "শতেন শতেন বৎসান্ পায়য়তি পয়ঃ, শতেন পরিচ্ছি-দ্যেত্যর্থ ইতি ভট্টোজিদীক্ষিতঃ। একদিবস-মধ্যে-জীবন-ধারণস্য বিচ্ছেদাভা-বাদপবর্গে তৃতীয়েতি বা বাচ্যম্। কন্দে তর্জ্জনী-নিবেশস্থলে ইত্যর্থঃ নিত্যং প্রায়েণ, ন স্পন্দতে নাড়ী যদীতি শেষঃ, পুনঃ অঙ্গুলৌ তর্জ্জন্যাং ইত্যর্থঃ, লগতি চ তদা, দ্বাদশ-যামানাং মধ্যে নিশ্চিতং অসন্দেহং মৃত্যুর্ভবতি। ৩১।

পাদস্থ পরীক্ষণীয় নাড়ী, এবং হস্তের পরীক্ষণীয় নাড়ী, এই উভয় নাড়ীই যদি সর্ব্বদা অগ্রভাগে অর্থাৎ তর্জ্জনী নিবেশ স্থানে বহন করে, তবেরোগী চারি দিন মাত্র জীবিত থাকিবে। ৩০

নাড়ী যদি ভ্রমরের ন্যায় বক্রভাবে গমন করে, তবে এক দিবসের মধ্যে মৃত্যু হইবে। যদি মূলস্থানে অর্থাৎ তর্জ্জনী-নিবেশস্থলে নাড়ীস্পন্দন প্রায় অনুভূত হয় না, আবার কখন বা বিশেষরূপে অনুভূত হয়, তবে, সেই সময় হইতে দ্বাদশ প্রহরের মধ্যে তাহার মৃত্যু নিশ্চয় হইবে। ৩১

* কন্দেন স্পন্দতে নিত্যং পুনর্লগতি নাঙ্গুলৌ ইতি পাঠান্তরং।

দক্ষিণে ইতি পুংসঃ, স্ত্রিয়াস্তু বাম এব। তথেতি করস্থৈব। বিশেষতো বিশেষজ্ঞানার্থং †। যদি চোভয় নাড্যপি মুখে পুরোভাগে নিত্যং সদা বহতি তদা দিনচতুষ্টয়ং প্রাপ্য। ভ্রমরস্য পরিভ্রমণ রূপং গমনমিব মুখে এব যদি বহতি তদা এক দিবসেন ††। কন্দে মূলে স্পন্দনস্থানে কদাচিৎ ন স্পন্দতে স্বল্পং স্পন্দতে ইতি সম্ভাব্যতে। স্বল্পেবেতি পাঠে তত্রৈব স্বল্পং স্পন্দতে ইতি সম্ভাব্যতে। নিত্যং প্রায়ঃ, পুনশ্চাঙ্গুলৌ তন্মূলে কদাচিদপি লগতিচ তদা তস্মাদারভ্য দ্বাদশ প্রহর § মধ্য এব মৃত্যুরিতি।

তথা

* স্থিত্বা নাড়ী মুখে যস্য বিদ্যুদ্দ্যোত ইবেক্ষতে।
দিনৈকং জীবিতং তস্য দ্বিতীয়ে ম্রিয়তে ধ্রুবং॥ ৩২

স্থিত্বেত্যাবৃত্য স্থিত্বা স্থিত্বা বিদ্যুৎস্ফুরণমিব লক্ষ্যতে ইতি। দ্বিতীয় ইত্যষ্টপ্রহরাদূর্দ্ধমিত্যর্থঃ।

---

স্থিত্বেতি যস্য নাড়ী স্থিত্বা, অর্থাৎ স্থিত্বা স্থিত্বা, মুখে অঙ্গুষ্ঠমূলে তর্জ্জনী-নিবেশ—স্থলে ইত্যর্থঃ, বিদ্যুত শ্চপলায়া দ্যোতঃ স্ফুরণমিব লক্ষ্যতে অনুভূয়তে, তস্য জীবিতং জীবনং দিনৈকং ব্যাপ্য তিষ্ঠতীতি শেষঃ। (স) দ্বিতীয়ে দিবসে ধ্রুবং নিশ্চিতং ম্রিয়তে। ৩২

---

যাহার নাড়ী থাকিয়া থাকিয়া অগ্রভাগে অর্থাৎ তর্জ্জনী নিবেশ স্থানের ঊর্দ্ধভাগে, বিদ্যুৎস্ফুরণের ন্যায় লক্ষিত হয়, তাহার জীবন এক দিবস মাত্র স্থায়ী জানিবে। দ্বিতীয় দিবসে অর্থাৎ সেই সময় হইতে অষ্ট প্রহরের পর নিশ্চয়ই তাহার মৃত্যু হইবে। ৩২

---

† বিশেষজ্ঞানং ইতি পাঠান্তরং। †† এক দিবসে ইতিবা পাঠঃ।
*স্থিরা নাড়ী মুখে যস্যেতি পাঠোদৃশ্যতে।
§ প্রহরান্তে ইতি পাঠান্তরং।

তথা

স্বস্থান বিচ্যুতা নাড়ী, যদা বহতি বা নবা।
জ্বালাচ হৃদয়ে তীব্রা, তদা জ্বালাবধি স্থিতিঃ॥ ৩৩

নবেতি স্থিত্বা স্থিত্বেত্যর্থঃ। ইত্থঞ্চ যৎ অসাধ্যলক্ষণ মুক্ত মস্তি (১) তদপবাদ বিরহে সতি, তস্যাত্র প্রবেশো যথাযথ মার্য্যমতিভি রবগন্তব্য ইতি নেহ প্রতন্যতে গ্রন্থ গৌরব ভয়াৎ। নচ মন্দং মন্দ মিত্যনেন ভূলতা ভুজগাকারেতি বিরুধ্যতে, তস্য তাৎকালিক মরণ বিষয়ত্বাৎ। সর্ব্বমিদং সর্ব্বরোগ এব বেদিতব্যং। জ্বর মাত্রেতু ভ্রম এব ভবতি।

ইতি শঙ্কর সেন কবিরাজ কৃতৌ নাড়ী প্রকাশে
দ্বিতীয়োদ্যোতঃ।

---

স্বস্থানমিতি। স্বস্থানমঙ্গুষ্ঠমূলং। যদাবা যদাচেত্যর্থঃ। প্রথম-বাশব্দোঽত্র সমুচ্চয়ার্থঃ, দ্বিতীয়শ্চ বিকল্পবাচকঃ। বা স্যাৎ বিকল্পোপময়ো রেবার্থেচ সমুচ্চয়ে ইত্যমরঃ। ৩৩। ১ বিশেষ বিধিরপবাদঃ।

---

যদি নাড়ী স্বস্থান (অঙ্গুষ্ঠমূল) হইতে বিচ্যুত হইয়া, থাকিয়া থাকিয়া গমন করে, এবং যদি হৃদয়ে অতিশয় জ্বালা থাকে, তবে, সেই জ্বালা পর্য্যন্ত অবস্থান হইবে। ৩৩



# তৃতীয়োদ্যোতঃ।

(১) অথ প্রাপ্তাবসরে রোগেষু নিরূপণীয়েষু প্রাধান্যেন প্রথমং জ্বরনিরূপণমাহ। (২) তত্র জ্বরপূর্ব্বরূপে,

অঙ্গগ্রহেণ নাড়ীনাং জায়ন্তে মন্থরাঃ প্লবাঃ।

* প্লবঃ প্রবলতাং যাতি জ্বরদাহাভিভূতয়ে ॥ ১ ।

প্লবো ভেকাদিবদ্ গমনং তচ্চ মন্থরংঞ্চ ভবতি। চির-বিলম্বেন অনুদ্রিক্তয়াচ † বহুবচনাদেবমেব বারদ্বিত্রয়ং,

---

(১) অথেতি। অথ সাধ্যাসাধ্যাদি-লক্ষণ-নিরূপণানন্তরং, প্রাপ্তাবসরে প্রাপ্তকালে, রোগ-নিরূপণোচিতকাল-লাভে ইতিযাবৎ, নিরূপণীয়েষু লক্ষি-তিব্যেষু রোগেষু, প্রাধান্যেন প্রাথম্যেন, শারীরাণামুৎপত্তেঃ পূর্ব্বং প্রথমং জ্বরস্যোৎপত্তেঃ। তথাহি, "ইহ খলু জ্বর এবাদৌ বিকারাণামুপদিশ্যতে তৎপ্রথমত্বাৎ শারীরাণামিতি" চরকঃ। (২) জ্বর পূর্ব্বরূপমিতি, জ্বরস্য জ্বরোৎ-পত্তেঃ পূর্ব্বং যল্লক্ষণং তৎপূর্ব্বরূপং মুখবৈরস্যাদিকং তস্মিন্।

অঙ্গমিতি। অঙ্গগ্রহেণ অঙ্গবেদনয়া নাড়ীনাং প্লবা মন্থরা ভবন্তি। সামান্যতোঽঙ্গবেদনায়াং সঞ্জাতায়াং নাড্যা ভেকাদিবৎ উৎপ্লুত্য উৎপ্লুত্য

---

জ্বরের পূর্ব্বরূপ।

জ্বরোৎপত্তির পূর্ব্বে শরীরের বেদনাযুক্ত অবস্থায়, নাড়ী ভেকাদির ন্যায় দুই তিন বার মন্থর ভাবে গমন করে। দাহজ্বর হইবার পূর্ব্বে নাড়ীর ঐ প্রকার গতি ধারাবাহিক ক্রমে হইয়া থাকে।

---

* প্লব প্লবনতামিতি পাঠান্তরং।

† বহুতীতি বা পাঠঃ।

†† বহু বচনাদেব মেব বারং বারং ইত্যাপি পাঠভেদো দৃশ্যতে।

সামান্যাঙ্গগ্রহপিশুন মিদং। †† ভবিষ্যজ্জ্বরদাহপিশুনস্তু তদ্বিপরীত বহুলপ্লব ইত্যাহ প্লবঃ প্রবলতা মিতি। উদ্ভট-তয়া তথৈব ধারাবাহি রূপতাং যাতি নাড়ীত্যর্থঃ।

(২) সান্নিপাতিকরূপেণ ভবন্তি সর্ব্ববেদনাঃ।

---

মন্দতয়া গমন মনুভূয়তে ইত্যর্থঃ। প্লবা ইত্যত্র বহুবচন নির্দ্দেশাৎ, চিরবি-লম্বেন, অনুদ্ধত তয়াচ, বারদ্বয়ং বারত্রয়ম্বা গচ্ছতীতি সূচিতং। ভবিষ্য জ্বরদাহেতু নাড়ী অনুদ্ধতাদিক্রমেণ বারংবারং গচ্ছতীতি ভেদকথনার্থ মাহ প্লবইতি। জ্বরশ্চ দাহশ্চ তয়োরভিভূতয়ে আক্রমণ সূচনার্থ মিত্যর্থঃ, প্লবঃ নাড্যা মণ্ডূকাদিবদ্গমনং প্রবলতা মাধিক্যং ধারাবাহিরূপ মিতি যাবৎ যাতি প্রাপ্নোতি। ১।

(২) সান্নিপাতিক পূর্ব্বরূপমাহ সান্নিপাতিকরূপেণেতি। ত্রয়াণাং দোষাণাং ক্ষীণানাং বৃদ্ধানাং বা সংযোগঃ সন্নিপাতঃ। তদুক্তংবাগ্‌ভটেন "সংসর্গঃ সন্নিপাতশ্চ তদ্দ্বিত্রিক্ষয়কোপতঃ" ইতি। তৎপ্রকোপজেন রূপেণ, লাব-তিত্তিরাদি-গমন বদ্বহনেনেত্যর্থঃ। তদুক্ত, "লাব-তিত্তির-বার্ত্তাক-গমনং সন্নিপাততঃ। কদাচি-ন্মন্দগা নাড়ী কদাচিচ্ছীঘ্রগা ভবেৎ। ত্রিদোষপ্রভবে রোগে বিজ্ঞেয়া সা ভিষগ্-বরৈরিতি॥" সর্ব্বাঃ দোষত্রয়স্য যাঃ যাঃ বেদনাঃ ওষচোষাদয়স্তাঃ সকলা এব বেদনাঃ ভবন্তি পর্ব্বণি পর্ব্বণি জায়ন্তে। গোবিন্দরাম-গুরবোপ্যেব মেব ব্যাচক্ষিরে। অন্যেতু কেচিৎ, সান্নিপাতিক রূপবহনেন শরীরমধ্যে নানা বেদনানুভবোভবতীত্যাহুঃ। নাড়ী যদি জ্বরব্যক্তেঃ পূর্ব্বং লাবতিত্তিরাদি গমনসাম্যেন বহতি, অঙ্গেষুচ বিবিধ বেদনানুভবো জায়তে তদা সান্নিপাতিক জ্বরো ভবিষ্যতীত্যনুমেয়মিতি সরলার্থঃ।

---

সন্নিপাত জ্বরের পূর্ব্বরূপ।

সান্নিপাতিক জ্বর ব্যক্ত হইবার পূর্ব্বে নাড়ী, লাব, তিত্তিরি এবং বার্ত্তাক পক্ষীর ন্যায় গমন করে। অর্থাৎ প্রথমে বক্রভাবে, তৎপরে ঊর্দ্ধভাবে, এবং অবশেষে মন্থর ভাবে স্পন্দিত হয়, অঙ্গেও নানাপ্রকার বেদনা উপস্থিত হয়। (২)

---

†† ভবিষ্যজ্জ্বর পিশুনস্তু ইতি, জ্বর পূর্ব্বরূপে পুনঃ ইত্যপি পাঠদ্বয়ং।

সান্নিপাতিকরূপবহনেন জ্বর § রূপাঽপরিজ্ঞানেঽপি সর্ব্ববেদনা জ্ঞানং। * সর্ব্বেতি নানাবেদনপরেতি কেঽপি। জ্বররূপ মাহ—

জ্বর বেগেচ ধমনী, সোষ্ণা বেগবতী ভবেৎ ॥ ২ ॥

বেগেতি (৩) অন্নাশিত্বাদি ব্যতিরেকেণ। তদুক্তং "উষ্ণা পিত্তাদৃতে নাস্তি, জ্বরোনাস্ত্যুষ্ণতাং বিনা। উষ্ণাং বেগধরা নাড়ী জ্বরবেগে প্রজায়তে"। অন্যত্রচ, "জ্বরেচ বক্রা ধাবন্তি, তথাচ মারুত প্লবে। রমণান্তে নিশি প্রাত স্তপ্তা দীপশিখা যথা"॥ রমণানন্তরং তস্যামেব রাত্রৌ তদ্দিন প্রাতরপি নাড়ী দীপ শিখেব তপ্তা স্যাৎ। জ্বরেতু ইয়ান্ বিশেষঃ, যদুক্তং ধাবন্তীতি, দীপশিখেব নিশ্চলতয়াঽপি বেগমন্তরেণ জ্বর বৈষম্যং। তথা বাতোদ্রেকেঽপি বক্রা ধাবন্তীতি প্রসঙ্গাদুক্তং, রমণাবসানে নিশি প্রাতরপীত্যর্থঃ। রমণানন্তরমপি, রাত্রাবপি, প্রাতরপীতি, নার্থঃ; প্রাতস্নিগ্ধময়ীতি বিরোধাৎ।

---

(৩) অন্নাশিত্বাদীতি। অন্নং অশ্নাতীতি তস্য ভাবঃ তৎ আদি যেষাং তদ্ব্যিতরেকেণ। অন্নভোজনেন নাড়ী কোষ্ণা ভবেৎ, পরন্তু তত্র জ্বরাশঙ্কা ন করণীয়েত্যর্থঃ। "অন্নাশিত্বাদসুস্থত্বে জায়ন্তে তাপিতাঃ শিরাঃ।" "অন্নে কোষ্ণা প্লবগতিঃ কটুকে ভৃঙ্গসন্নিভেতি" বক্ষ্যতেচ। (৪) দীপশিখোপমেতি-পাঠে অগ্রেচপলা ভবতীতি গোবিন্দরামঃ।

---

জ্বর বিজ্ঞান।

জ্বরবেগ হইলে নাড়ী উষ্ণা এবং বেগবতী হয়। অতিশয় অন্ন ভোজন করিলেও নাড়ী উষ্ণা হয়, কিন্তু বেগবতী হয় না। মৈথুনের পর, এবং

---

§ জ্বররূপাদি পরিজ্ঞানেঽপি ইতি পাঠান্তরং।

* সর্ব্বেতি নানা পরেতি ক্বাপি ইতি পাঠান্তরং।

জ্বরাবচ্ছেদেনৈব সমস্তাশ্বয় ইত্যেকে। তস্যচ * বাতাদি জন্যত্ব-সামান্যং তাবৎ উক্তলিঙ্গৈরেবাবগন্তব্যম্।

বাতাদিজ্বরে বিশেষমাহ।

সৌম্যা সূক্ষ্মা স্থিরা মন্দা নাড়ী সহজবাতজা।
স্থূলা চ কঠিনা শীঘ্রা স্পন্দতে তীব্রমারুতে॥ ৩॥

সৌম্যা অকঠিনা, সূক্ষ্মা কৃশা, স্থিরা চিরাদেবোপলভ্যমান স্পন্দা, মন্দা উপলভ্যমানস্পন্দত্বেঽপি (৫) অনুদ্ভুট স্পন্দা, সহজবাতজেতি (৬) চয়কাল মপেক্ষ্য। স্থূলা চেত্যাদি প্রকোপ কালেঽপি।

(৫) অপ্রখর গমনা।

(৬) দোষাণা মেবং সহেতুবাদং সঞ্চয় প্রকোপন মুক্তং সুশ্রুতেন, তদ্যথা— "তত্র বর্ষাস্বোষধয় স্তরুণ্যোঽল্পবীর্য্যা আপশ্চাপ্রসন্নাঃ ক্ষিতি-মলপ্রায়াঃ তা উপযুজ্যমানা, নভসি মেঘাবততে, জলপ্রক্লিন্নায়াং ভূমৌ ক্লিন্নদেহানাং প্রাণিনাং শীতবাতবিষ্টব্ধাগ্নীনাং, বিদহ্যন্তে বিদাহাৎ পিত্ত সঞ্চয় মাপাদয়ন্তি। স সঞ্চয়ঃ, শরদি, প্রবিরলমেঘে বিয়ত্যুপশুষ্যতিপঙ্কে, অর্ককিরণ প্রবিলাপিতঃ পৈত্তিকান্ ব্যাধীন্ জনয়তি। তা এবৌষধয়ঃ কালপরিণামাৎ পরিণতবীর্য্যা বলবত্যো হেমন্তে ভবন্ত্যাপশ্চ প্রসন্নাঃ স্নিগ্ধা অত্যর্থং গুর্ব্যস্তা উপযুজ্যমানা মন্দকিরণত্বাৎ ভানোঃ সতুষার পবনোপ স্তম্ভিত দেহানাং দেহিনাং অবিদগ্ধাঃ

যে রাত্রিতে মৈথুন করা যায় সেই রাত্রিতে এবং তৎপর দিন প্রাতঃকালেও দীপশিখার ন্যায় নাড়ী উষ্ণস্পর্শা হইয়া থাকে, পরন্তু তাহাতে বেগ থাকে না।

বাতিক জ্বরে বিশেষ কথন।

বায়ুর সঞ্চয়কালে বাতিক জ্বর হইলে নাড়ী সৌম্য (অকঠিন) সূক্ষ্ম (কৃশ) স্থির (অর্থাৎ বিলম্বে বিলম্বে ইহার স্পন্দনের উপলব্ধি হয়।) মন্দ (অর্থাৎ স্পন্দনের উপলব্ধি হইলেও অপ্রখর গামিনী) হইয়া থাকে। বায়ুর প্রকোপ কালে বাতিক জ্বর হইলে, নাড়ী স্থূল, কঠিন, ও শীঘ্রগামিনী হইয়া স্পন্দন করে।

* বাতাদি জন্যত্বাদি ইতি কচিৎ পাঠো দৃশ্যতে।

স্নেহাচ্ছৈত্যাৎ গৌরবাৎ উপলেপাচ্চ শ্লেষ্মণঃ সঞ্চয় মাপাদয়ন্তি। স সঞ্চযঃ, বসন্তে-র্করশ্মিপ্রবিলাপিত ঈষৎ-স্তব্ধ-দেহানাং দেহিনাং শ্লৈষ্মিকান্ ব্যাধীন্ জনয়তি। তাএব্যৌষধয়ো নিদাঘে নিঃসারা রুক্ষা অতিমাত্রং লঘ্ব্যো ভবন্ত্যা-পশ্চ তা উপযুজ্যমানাঃ সূর্য্যপ্রতাপোপশোষিতদেহানাং দেহিনাং রৌক্ষ্যা লঘুত্বাৎ বৈশদ্যাচ্চ বায়োঃ সঞ্চয় মাপাদয়ন্তি। স সঞ্চয়ঃ প্রাবৃষি চাত্যর্থং জলোপক্লিন্নায়াং ভূমৌ ক্লিন্নদেহানাং প্রাণিনাং শীতবাতবর্ষেরিতো বাতিকান্ ব্যাধীন্ জনয়তি। এবমেষ দোষাণাং সঞ্চয়প্রকোপহেতুরুক্তঃ''।

"তত্র পূর্ব্বাহ্নে বসন্তস্য লিঙ্গং, মধ্যাহ্নে গ্রীষ্মস্য, অপরাহ্নে প্রাবৃষঃ, প্রদোষে বার্ষিকং, শারদ মর্দ্ধরাত্রে, প্রত্যুষসি হৈমন্তমুপলক্ষয়েৎ। এবমহোরাত্রমপি বর্ষমিব শীতোষ্ণবর্ষলক্ষণং দোষোপচয় প্রকোপোপশমৈর্জ্জানীয়াৎ"।

অন্যত্রাপি তথা বাত-পিত্ত-কফরক্তানাং প্রকোপন মুক্তং সুশ্রুতেন, তদ্‌যথা তত্র বলবদ্ বিগ্রহাতিব্যায়াম ব্যবায়াধ্যয়ন প্রপতন প্রধাবন প্রপীড়নাভি-ঘাত লঙ্ঘন প্লবন তরণ রাত্রিজাগরণ ভারহরণ গজ তুরঙ্গ রথ পদাতি চর্য্যা কটুকষায় তিক্ত রুক্ষ লঘু শীতবীর্য্য শুষ্কশাক বল্লূর বর কোদ্দালক কোর দূষ শ্যামাক নীবার মুদ্গ মসূরাঢ়কী হরেণু কলায় নিষ্পাবানশন বিষমাশনাধ্যশন বাত মূত্র পুরীষ শুক্র চ্ছর্দ্দি ক্ষবথূদ্গার বাষ্পবেগ বিঘাতাদিভির্বিশেষৈর্বায়ুঃ প্রকোপ মাপদ্যতে।

---

এক্ষণে প্রসঙ্গক্রমে বায়ু পিত্ত কফের সঞ্চয় এবং প্রকোপ বিষয় বিবৃত করিতে হইল। মহর্ষি সুশ্রুত ঋতুচর্য্যাধ্যায়ে এ বিষয় বলিয়াছেন, যথা।

বর্ষাকালে ওষধি সকল নূতন জন্মে সুতরাং অল্পবীর্য্য, জল ক্লেদযুক্ত, এবং ক্ষিতিমলে পূর্ণ হইয়া থাকে। সেইকালে আকাশ মণ্ডল মেঘাচ্ছন্ন থাকে, ভূমি জলে আর্দ্র থাকে এবং প্রাণিগণের দেহ ও আর্দ্র হয়। আর্দ্র দেহে শীতল বায়ুর সংযোগে অগ্নিমান্দ্য হয়। সুতরাং সেই সকল নূতন অল্প বীর্য্য ওষধি ভক্ষণ করিলে, অথবা সেই অপরিষ্কার জল পান করিলে বিদাহ অজীর্ণ হয়, অর্থাৎ পরিপাক কালে অম্লরস বৃদ্ধি হয়, তদ্দ্বারা কোন কোন স্থলে গলা জ্বলিয়া উঠে। সেই বিদাহ অজীর্ণ হেতু এই কালে পিত্তের সঞ্চয় হইয়া থাকে। শরৎকালে আকাশ মণ্ডল মেঘ শূন্য হইলে এবং কর্দ্দম শুষ্ক হইলে, সেই সঞ্চিত পিত্ত সূর্য্য কিরণ দ্বারা সমস্ত শরীরে ব্যাপ্ত হইয়া পৈত্তিক জন্য ব্যাধি সকল জন্মায়।

স শীতাভ্রপ্রবাতেষু ঘর্ম্মান্তেচ বিশেষতঃ।
প্রত্যূষস্যাপরাহ্নেতু জীর্ণে ইন্নেচ প্রকুপ্যতি ॥

ক্রোধ শোক ভয়ায়াসোপবাস বিদগ্ধ মৈথুনোপগমন কট্বম্ল লবণ তীক্ষ্ণোষ্ণ লঘু বিদাহি তিল তৈল পিণ্যাক কুলথ সর্ষপাতসী হরীতক শাক গোধা মৎস্যাজাবিক মাংস দধি তক্র কূর্চ্চিকা মস্তু সৌবীরক সুরাবিকারাম্ল ফল কট্বরাক্ত প্রভৃতিভিঃ পিত্তং প্রকোপ মাপদ্যতে।

তদুষ্ণৈরুষ্ণকালেচ মেঘান্তেচ বিশেষতঃ।
মধ্যাহ্নেচার্দ্ধরাত্রেচ জীর্য্যত্যন্নেচ কুপ্যতি ॥

দিবাস্বপ্নাব্যায়ামালস মধুরাম্ল লবণ শীত স্নিগ্ধ গুরু পিচ্ছিলাভিষ্যন্দি হায়নক যবক নৈষধেৎকট মাষ মহামাষ গোধূম তিলপিষ্টবিকৃতি দধিদুগ্ধ কৃশরা

---

হেমন্তকালে সেই সকল ওষধি কালগুণে পরিপক্ক এবং সবল হইয়া উঠে, জল নির্ম্মল হয় এবং সূর্য্যের কিরণ মন্দ হয়। অতএব সেইকালে তুষারযুক্ত বায়ু দ্বারা প্রাণিগণের দেহ জড়ীভূত হইয়া পড়ে। স্নিগ্ধ এবং গুরুপাক ওষধি ও জল ব্যবহার করিলে আমাজীর্ণ হয়, গুরুপাক প্রযুক্ত সম্যক্ পরিপাক হয় না। সুতরাং সেই স্নিগ্ধ, শীতল, ও গুরুপাক ওষধি ভোজন দ্বারা এইকালে শরীরে শ্লেষ্মার সঞ্চয় হইয়া থাকে।

বসন্তকালে প্রাণিগণের শরীর অল্প জড়ীভূত থাকে। সূর্য্য কিরণ দ্বারা সেই সঞ্চিত শ্লেষ্মা সর্ব্বশরীরে ব্যাপ্ত হইয়া শ্লেষ্মা জন্য ব্যাধি সকল উৎপাদন করে।

গ্রীষ্মকালে সেই সকল ওষধি নীরস, রুক্ষও লঘু হয়, জলও লঘু হয়, এবং সূর্য্য কিরণে প্রাণিগণের দেহও শুষ্কপ্রায় হয়। সুতরাং এপ্রকার ওষধি ভক্ষণ বা জল পান করিলে, নীরসতা হেতু, রুক্ষতা হেতু এবং লঘুতা হেতু প্রাণিগণের শরীরে বায়ুর সঞ্চয় হইয়া থাকে।

প্রাবৃট্কালে ভূমি জলে আর্দ্র হইলে এবং প্রাণিগণের দেহও আর্দ্র হইলে শরীরস্থ সেই সঞ্চিত বায়ু, বাহিরের শীতল বায়ুর এবং বর্ষার প্রভাবে প্রাণিগণের দেহে ব্যাপ্ত হওয়াতে, বাতিক জন্য ব্যাধি সকল জন্মে।

অতঃপর যে কারণে যে দোষের প্রকোপ হয় তাহা কহিতেছি। বলবানের সহিত ব্যায়াম করা, অতিরিক্তরূপে ব্যায়াম, স্ত্রীসংসর্গ, অধ্যয়ন, পতন, প্লবন, (দৌড়ান) উপবাস প্রপীড়ন, (অতিশয় টেপা) অভিঘাত, লঙ্ঘন,

পায়সেক্ষু বিকারানুপৌদক মাংস বসা বিস মৃণাল কশেরুক শৃঙ্গাটক মধুর বল্লী ফল সমশনাধ্যশন প্রভৃতিভিঃ শ্লেষ্মা প্রকোপ মাপদ্যতে।

স শীতৈঃ শীতকালেচ বসন্তেচ বিশেষতঃ।
পূর্ব্বাহ্নেচ প্রদোষেচ ভুক্তমাত্রে প্রকুপ্যতি॥

পিত্ত প্রকোপণৈরেব চাতীক্ষ্ণং দ্রবস্নিগ্ধগুরুভিশ্চাহারৈর্দিবাস্বপ্ন ক্রোধানলাতপশ্রমা ভিঘাতাজীর্ণ বিরুদ্ধাধ্যশনাদিভিরস্থক্ প্রকোপ মাপদ্যতে। ইতি।

---

প্লবন, সন্তরণ, রাত্রিজাগরণ, ভারবহন, গজ অশ্ব রথ প্রভৃতি বাহনে অথবা পদব্রজে গমন, এবং কটু, কষায়, তিক্ত বা রুক্ষদ্রব্য, লঘু অথবা শীতল তেজবিশিষ্ট দ্রব্য, শুষ্কশাক, শুষ্কমাংস, কোদ্দালক, কোর দূষ, শ্যামাধান্য, নীবার, (উড়ীধান্য) মুদ্গ, মসূর, অরহর ও কলাই, অতিরিক্ত পরিমাণে এইসকল দ্রব্য ভোজন, অনশন, বিষম ভোজন, অতি ভোজন, অজীর্ণাবস্থায় ভোজন এবং বাত মূত্র পুরীষ শুক্র ছর্দ্দি (বমি) ক্ষবথু (হাঁচি) উদ্গার, এবং অশ্রু প্রভৃতির বেগধারণ; এই সকল কারণে বায়ুরপ্রকোপ হয়। বিশেষতঃ মেঘাচ্ছন্ন কালে, শীতল বায়ু প্রবহন কালে, ঘর্ম্মের নিবারণ কালে, এবং প্রতিদিন প্রত্যূষে, অপরাহ্ন কালে ও অন্ন পরিপাক হইয়া গেলে, বায়ুর প্রকোপ হইয়া থাকে।

ক্রোধ, শোক, ভয়, শারীরিক বা মানসিক পরিশ্রম, উপবাস, অতিশয় অনল এবং আতপ সেবন মৈথুন উপগমন, এবং কটু অম্ল লবণ তীক্ষ্ণ উষ্ণ লঘু বিদাহী তিলতৈল পিণ্যাক কুলত্থ সর্ষপ মসিনা গোধা (গোসাপ) মৎস্য ছাগ বা মেষ মাংস দধি তক্র দধিমস্তু ছানা কাঁজি, সুরা, বা কোন রূপ সুরার বিকৃতিও অম্লরস বিশিষ্ট ফল, ঘোল ও রৌদ্রের উত্তাপ, এই সকলের দ্বারা পিত্তের প্রকোপ হয়। বিশেষতঃ উষ্ণ ক্রিয়া করণে উষ্ণকালে মেঘের অবসানে মধ্যাহ্নকাল, বা অর্দ্ধরাত্রে ভুক্তদ্রব্য পরিপাক হইবার কালে পিত্তের প্রকোপ হয়।

দিবানিদ্রা, শ্রমের অভাব, আলস্য, মধুররস, অম্লরস, লবণরস, শীতল, স্নিগ্ধ, গুরু, পিচ্ছিল দ্রববস্তু, হৈমন্তিক ধান্য, যব, মাষ, গোধূম, তিল পিষ্টক, দধি, দুগ্ধ, কৃশরা, তিল মিশ্রিত অন্ন, পায়স, ইক্ষুবিকার, অনূপজাত এবং সজলদেশজাত মাংস, বসা, মৃণাল, কেসুর, শৃঙ্গাটক, (পানিফল) মধুর রস বিশিষ্ট

ভূতা চ সরলা দীর্ঘা শীঘ্রা পিত্তজ্বরে .ভবেৎ।
(১) শীঘ্র * মাহননং নাড্যাঃ কাঠিন্যাচ্চ ** চলাতথা॥ ৪

ভূতা পরিপূর্ণা। সরলা পরিতো গ্রন্থি-(২) জাড্যাদি রহিতা। (৩) দীর্ঘা † অঙ্গুলীত্রয়স্থলব্যাপিনী। শীঘ্রা বেগবতীতি পিত্তসঞ্চয়দশায়াং। প্রকোপেতু নাড়ীং ভিত্ত্বেব বহি রূর্দ্ধং স্ফুরতীব, অত্রহেতুঃ কাঠিন্যাদিতি।

---

(১) শীঘ্রং দ্রুতং দ্রুতং আহননং নাড়ীং বিদার্য্যেব স্ফুরণং। চলা স্পন্দনবতী। স্ফুরতীত্যর্থঃ।

(২) জাড্য রহিতা ইতি কফব্যতিরেক উক্তঃ। (৩) দীর্ঘা অঙ্গুলিত্রয়ং অভিব্যাপ্য সমং বহতীত্যর্থঃ।

---

অলাবু ও কুষ্মাণ্ড প্রভৃতি লতার ফল, সম্যক ভোজন, বা অতিবিক্ত ভোজন, এই সকলের দ্বারা শ্লেষ্মার প্রকোপ হয়। বিশেষতঃ শীতল ক্রিয়া করণে বা শীত কিম্বা বসন্ত ঋতু হইলে এবং প্রতিদিন প্রাতঃকালে ও সায়ংকালে ও আহার করিবা মাত্র, শ্লেষ্মার প্রকোপ হয়।

পৈত্তিক জ্বরে নাড়ী পরিপূর্ণ সরল, (অর্থাৎ গ্রন্থি ও জড়তাশূন্য) দীর্ঘ, (তর্জনী মধ্যমা এবং অনামিকা এই অঙ্গুলীত্রয় ব্যাপিনী) এবং শীঘ্র, অর্থাৎ বিশেষ বেগবতী হইয়া প্রধাবিত হইয়া থাকে। এইরূপ বেগ পিত্তের সঞ্চয় কালেই হইয়া থাকে, পরন্ত পিত্তের প্রকোপ সময়ে নাড়ী কঠিনা হইয়া এত দ্রুতবেগে গমন করে, যেন বোধ হয় নাড়ীভেদ করিয়াই উপরে উঠিতেছে।

---

* শীঘ্রমাবহতে নাড়ী কাঠিন্যাচ্চ চলা তথেতি পাঠোদৃশ্যতে।

** কাঠিন্যা চ্চলতে তথা ইত্যপি পাঠোদৃশ্যতে।

† অঙ্গুলীত্রয়স্থল মভিব্যাপ্যাপি সমং বহন্তীতি পাঠোদৃশ্যতে।

(৩) * দোষাজীর্ণেন নিতরাং স্পন্দনঞ্চ প্রকীর্ত্তিতং।

(৪) নাড়ী তন্তুসমা মন্দা শীতলা শ্লেষ্মকোপতঃ ॥ ৫

তত্রৈবাজীর্ণে মুহুরূর্দ্ধস্পন্দনমপি পিত্তে। তন্তুসমা অতিসূক্ষ্মা। শীতলেতি তপ্তোদকসিক্ত রজ্জুবৎ, জ্বরসম্বন্ধাৎ। কফচয়-প্রকোপ-রূপঞ্চ উক্তং।

চঞ্চলা তরলা স্থূলা কঠিনা বাত পিত্তজা।

ঈষচ্চ দৃশ্যতেতূষ্ণা মন্দাস্যাৎ শ্লেষ্মবাতজা ॥ ৬ (ক)

চঞ্চলা কপিবৎ সদৈবাস্থিরগমনা, কুলিঙ্গ ভেক-গমনা চেতি পিত্তধর্ম্মঃ। তরলা কদাচিৎ দোলায়মান গমনা, তথা

---

(৩) দোষাজীর্ণেনেতি। দোষাণাং বায়ুপিত্ত কফানাং অজীর্ণেন সম্বন্ধেন নিতরাং অতিশয়েন স্পন্দনঞ্চ প্রকীর্ত্তিতং, পিত্তজ্বরে ইতি চতুর্থ শ্লোকেনাস্বয়ঃ।

(৪) তন্তুসমা, কৃশা কার্শ্যস্য কফকার্য্যত্বাৎ। মন্দা মরালাদিবৎ মন্থর-গমনা। শীতলা শীতলস্পর্শা। অত্রতু শীতলেতি সাধারণতয়া শৈত্যস্যোক্ত-ত্বেঽপি জ্বরসম্বন্ধাৎ কদুষ্ণোদকসিক্ত রজ্জুবৎ নাড্যাঃ তপ্তৈব জ্ঞেয়া। যথাহি শৈত্যগুণত্বেঽপি বায়ো র্জ্বর সম্বন্ধতয়া নাড়ী সম্বন্ধেন উষ্ণৈব, তথা-ত্রাপীতি বোধ্যং।

(ক) শ্লেষ্ম বাতজা নাড়ী মন্দাস্যাৎ, পরন্তু ঈষৎ উষ্ণাচ দৃশ্যতে ইত্যন্বয়ঃ।

---

পিত্তজ্বরে দোষের অজীর্ণ অবস্থায় নাড়ী অত্যন্ত দ্রুতভাবে স্পন্দিত হয়। শ্লেষ্মপ্রকোপে নাড়ী তন্তুর ন্যায় কৃশ, মরালাদির ন্যায় মন্থর গমন বিশিষ্ট এবং শীতল হইয়া থাকে। তপ্তজলদ্বারা সিক্ত রজ্জুতে যেরূপ শীতলতা অনুভূত হয় এস্থলে ঐরূপ শীতলতা বুঝিতে হইবে। ৫।

বাতপিত্ত জ্বরে নাড়ী চঞ্চল, তরল (দোলায়মান গতি) স্থূল এবং কঠিন হইয়া থাকে। চঞ্চলতা পিত্তের ধর্ম্ম, দোলায়মানতা, স্থূলতা এবং কাঠিন্য বায়ুর স্বভাব, এই উভয়ের আপন আপন স্বভাব বর্ত্তমান থাকায় ঐরূপ

---

* মলাজীর্ণে নাতিতরাম্। মলাজীর্ণেচ নিতরাং ইতিপাঠদ্বয়ং বিদ্যতে।

স্থূলাচেতি বাতধর্ম্মঃ। ঈষদিতি কদুষ্ণা, নাড়ী সম্বন্ধ বাতধর্ম্মোঽয়ং। মন্দা হংসগতিরিব। কফধর্ম্মোঽয়ং।

নিরন্তরং খরং রুক্ষং মন্দশ্লেষ্মাতিবাতলা।
রুক্ষ বাত ভবে তস্য নাড়ী স্যাৎ পিণ্ডসন্নিভা।
সূক্ষ্মা শীতা স্থিরা নাড়ী পিত্তশ্লেষ্ম-সমুদ্ভবা॥ ৭

সমতা বিষমতা মাহ। নিরন্তরং মধ্যে গত্যন্তর রহিতং (ক)। খরং মন্দতা ব্যতিরেকেণ বেগবাহি। রুক্ষং স্নিগ্ধতাভাবযুক্তং কর্কশস্পন্দনঞ্চ। মন্দশ্লেষ্মেতি বাতাধিক্যমপেক্ষ্য। শ্লেষ্ম বিনির্ম্মুক্ত বাতমাহ রুক্ষেতি। * (খ) পিণ্ড সন্নিভেতি বাত্যাদিনা মধ্যে বর্ত্তুলীকৃতপ্রায়া। সূক্ষ্মা কৃশা স্থূলতা-বিপর্য্যয়েণ কার্শ্যস্যাপি কফকার্য্যত্বাৎ। শীতা শীতলা, অথ কদাচিৎ অল্পশীতা কদুষ্ণাচেতি কেবলকফাৎ ভেদঃ। তথা স্থিরা বিশ্রান্তবেগা। মন্দা শিথিলস্পন্দাচ, অথ কদাচিদস্থিরা চপলাচেতি কেবল কফাদ্ ভেদঃ।

(ক) ধারাবাহি রূপমিতি যাবৎ।
(খ) পিণ্ডসন্নিভা চক্রাকারা। সাচ অতিবক্রতাতিস্থূলতাভ্যাং জ্ঞেয়া। পিণ্ডসন্নিভা ইত্যত্র পিত্তসন্নিভেতি পাঠে প্রাক্তনপিত্তধর্ম্মবতীত্যর্থঃ।

নাড়ীকে বাত পিত্তজ বলিয়া জানিতে হইবে। বাতশ্লেষ্ম জ্বরে নাড়ী মন্দ গমনা হইয়া থাকে, কিন্তু ঈষৎ উষ্ণও দেখা যায়। ৬।

যদি শ্লেষ্মার ভাগ অল্প এবং বায়ুর ভাগ অধিক থাকে তবে, নাড়ী রুক্ষ ভাবে থাকিয়া ধারাবাহিকরূপে এবং প্রখর ভাবে গমন করে। রুক্ষ বাতিক জ্বরে রোগীর নাড়ী পিণ্ডাকার অর্থাৎ অতিশয় বক্র এবং অতিশয় স্থূল হইয়া থাকে পিত্তশ্লেষ্ম জ্বরে নাড়ী কৃশ, শীতল কখন বা অল্প শীতল, স্থির অর্থাৎ ধীর গামিনী হয়। ৭।

* কফরহিত বাতে পিণ্ডসন্নিভা চক্রাকারেতি দৃশ্যতে ইতি পাঠস্ত সোসাইটী পুস্তকালয় স্থিত গ্রন্থে দৃশ্যতে।

প্রসঙ্গাদাহ।

মধ্যে করে বহেন্নাড়ী যদি সন্তাপিতা ধ্রুবং।
তদা নূনং মনুষ্যস্য রুধিরাপূরিতা মলাঃ * ।। ৮

মধ্য ইতি পরীক্ষার্থ নিক্ষিপ্তমধ্যমাঙ্গুলিমূল এব যদি পিত্তোদ্রেকেণ সন্তাপিতা তদা দুষ্টরুধিরপূর্ণতা জ্ঞেয়া। কফোণিস্থল নাড্যা ইতি কেচিৎ। সর্ব্বমেত জ্জ্বরন্দন্যত্রাপি বোদ্ধব্যং। মলা ইত্যনেন উষ্ণবাত সম্বন্ধেন বাতরক্ত পরিচায়ক মিতি বা। কফে দুষ্টবাতসম্বন্ধেন বাত রক্ত পরিচায়কত্বা। প্রকরণন্তু জ্বরহেতুকতয়া ইতি। ত্রিদোষ মাত্রে উল্বণা-নুল্বণ ভেদাদিদং সর্ব্ব মিতি কেচিৎ।

প্রসঙ্গাৎ জ্বরস্য সাহজিক রূপমুক্ত্বা আগন্তুকরূপ ভেদমাহ,—
"ভূতজ্বরে সেক ইবাতি বেগা ধাবন্তি নাড্যোহি যথাব্ধিগামাঃ"।৯

---

নাড়ীতি। নাড়ী যদি ধ্রুবং নিশ্চিতং মধ্যে করে পরীক্ষার্থনিক্ষিপ্ত মধ্যমাঙ্গুলিমূলে পিত্তোদ্রেকেণ সন্তাপিতা উষ্ণস্পর্শা সতী বহেৎ তদা নূনং নিশ্চিতং মনুষ্যস্য মলা বাতাদয়ো দোষাঃ রুধিরেণ দুষ্টেন রক্তেন আপূরিতা সম্যক্ পূরিতা জ্ঞেয়াঃ। ৮।

ভূত জ্বর ইতি। ভূতজ্বরে ভূতাসঙ্গ জনিতজ্বরে, সেকে জলসেকে ইব, বর্ষাঃ প্রাপ্তা ইব ইত্যর্থঃ। অতিবেগাঃ অতিশয়বেগবত্যঃ নদ্যো যথা, সরিত ইব, নাড্যঃ ধাবন্তি। ৯।

---

যদি মধ্যমাঙ্গুলি নিবেশ স্থলে নাড়ী সন্তাপিত হইয়া বহন করে, তবে নিশ্চয় জানিবে যে, বায়ু পিত্ত কফ দুষ্টরক্ত দ্বারা পরিপূর্ণ হইয়াছে। ৮।

ভূতজ্বরে নাড়ী বর্ষাকালীন সমুদ্রগামিনী স্রোতস্বতীর ন্যায় অতিবেগবতী হইয়া ধাবিত হয়। পরন্তু উহাতে নিশ্চয়ই সন্তাপ থাকায় উহা তপ্তজল দ্বারা সিক্ত রজ্জুর ন্যায় উষ্ণ স্পর্শ হইবে। ৯।

---

* মলাৎ ইতি, মনাক্ ইতিচ পাঠদ্বয়ং বিদ্যতে।

তথা

সেকে জলসেকে স্রোতস্বতীব জলপ্লুতেবেতি যাবৎ। তাপস্তু স্যাদেব। তেন তপ্তজলসিক্তরজ্জুবৎ ইত্যর্থঃ। যথা অব্ধিগামা নদ্যঃ পয়ঃপূরে প্রবিশন্তীত্যন্বয়ঃ।

ঐকাহিকেন কচন প্রদূরে, ক্ষণান্তগামা বিষমজ্বরেণ।
দ্বিতীয়কে বাথ তৃতীয়তুর্য্যে গচ্ছন্তি তপ্তা ভ্রমিবৎক্রমেণ ॥১০

প্রদূরে ইত্যর্থাদঙ্গুষ্ঠমূলতঃ কিয়দ্দূরে। ক্ষণাবসান মাত্রেণ গমনশীলা নাড্য ইত্যনুসজ্যতে। দ্বিতীয়কাদৌচ ক্রমেণ কিঞ্চিৎ কিঞ্চিৎ দূরং গচ্ছন্তীত্যর্থঃ। নচৈব স্বস্থান চ্যবনে-নাসাধ্যত্ব মিতি অত আহ তপ্তা ইতি বিশেষণেনান্বয়ঃ। ভ্রমিবদিতি পুনরেবমেবেতি।

---

ঐকাহিকেনেতি। ঐকাহিকেন বিষমজ্বরেণ কচন কুত্রচিৎ সময়ে, প্রদূরে অঙ্গুষ্ঠমূলতঃ কিঞ্চিৎ দূরে, গচ্ছন্তি ক্ষণান্তে ক্ষণাবসানে (চ) ক্ষণকালাৎ-পরমিতি যাবৎ (স্বস্থানং) গচ্ছন্তি প্রাপ্নুবন্তীতি ক্ষণান্তগামাঃ (ভবন্তি) নাড্য ইতি শেষঃ। দ্বিতীয়কে তৃতীয়কে তুর্য্যেথবা চাতুর্থকেবা জ্বরে (নাড্যঃ) তপ্তাঃ সত্যঃ ভ্রমিবৎ ভ্রমিরিব ক্রমেণ কিঞ্চিৎ দূরং গচ্ছন্তি। নাড্যাঃ স্বস্থানত্যাগস্য, স্বস্থান প্রাপণস্যচ পৌনঃপুণ্যেন কথনার্থং ভ্রমিবদিত্যুক্তং। স্বস্থান ত্যাগাৎ অসাধ্যদশায়াস্তু নাড্যা উষ্ণতাবিরহঃ, অত্রতু উষ্ণতা বিদ্যতে, অতঃ অসাধ্য শঙ্কা ন করণীয়েত্যর্থঃ। ১০।

---

ঐকাহিক বিষমজ্বরে, নাড়ী কোন কোন সময়ে অঙ্গুষ্ঠমূল হইতে কিঞ্চিৎ দূরে গমন করিয়া থাকে। আবার ক্ষণকাল পরেই স্বস্থানে আগমন করে। দ্বিতীয়ক তৃতীয়ক কিম্বা চাতুর্থক জ্বরে নাড়ী সন্তপ্ত হইয়া ভ্রমির ন্যায় ক্রমে কিঞ্চিৎ কিঞ্চিৎ দূরে গমন করে। এইরূপ অসাধ্য লক্ষণের ভাব দৃষ্ট হইলেও অসাধ্য মনে করিবে না; কারণ, ঐরূপ অসাধ্য অবস্থায় নাড়ীর উষ্ণতা থাকে না। ১০।

তথা

* ক্রোধজে সঙ্গলগ্নাঙ্গা † সমাঙ্গা কামজে জ্বরে।
উষ্ণা বেগধরা নাড়ী জ্বরকোপে প্রজায়তে॥ ১১

সঙ্গেতি কচিৎ কিঞ্চিৎ আবর্জ্জিতদেহা। সমেতি নাড্যন্তরালিঙ্গিতপ্রায়া। জ্বর ইতি জ্বররূপোষ্ণতাবশ্যকতা। সঙ্গলগ্নং নাড্যন্তর স্পৃষ্টমিব অঙ্গং যস্যাঃ সা নাড়ীতি প্রকরণাৎ। সমাঙ্গেতি নাড্যন্তর সম্বন্ধেনৈব বাতাদি ক্রমঃ ইতি। নতু উল্বণা। ** অজীর্ণে জাড্যমাত্রং নতু নাড্যন্তর সম্বন্ধং উপৈতি অসম্ভবত্বাৎ ইতি। বেগধরা ইতি, বেগঃ শীঘ্রগমনভেদঃ।

(১) †† উদ্বেগ ক্রোধকালেষু ভয়চিন্তা শ্রমেষু চ।
ভাবক্ষীণগতি নাড়ী জ্ঞাতব্যা বৈদ্যসত্তমৈঃ॥ ১২

(১) উদ্বেগক্রোধকামেধু ভয়চিন্তাভ্রমেষুচ ভাবক্ষীণগতে নাড়ী ইতি পাঠস্তু গোবিন্দরামসঙ্কলিতপুস্তকে দৃশ্যতে, তেনৈব কৃতা ব্যাখ্যা যথা—শ্রম-শীঘ্র-গমনাদি ভেদেন উদ্বেগঃ উৎপদ্যতে। ক্রোধঃ খ্যাতঃ, কামো রতিঃ। ভয়ং রাক্ষসাদি দর্শনাৎ। চিন্তায়াং দুঃখাদের্ভাবনায়াং। ভ্রমে ভ্রমাদিষু।

ক্রোধজ জ্বরে নাড়ী যেন অন্য নাড়ীতে নির্ভর করিয়া কিঞ্চিৎ আবর্জিত শরীরে গমন করিতে থাকে। কামজ জ্বরে নাড়ী যেন অন্য নাড়ী দ্বারা আলিঙ্গিত হইয়া গমন করে। জ্বরের কোপ হইলে নাড়ী উষ্ণা এবং এবং বেগবতী হইয়া থাকে। ১১।

কলত্রাদি বিষয়ে অভিলাষের অবস্থায়, কিম্বা বৈরাগ্যভাবে, ক্রোধের সময়ে, ভয়, চিন্তা এবং শ্রমে নাড়ীরগতি ক্ষীণ হইয়া থাকে। ১২

* ক্রোধজে সঙ্গমে বাপি ইতি পাঠান্তরং দৃশ্যতে।

† সমঙ্গা ইতি, সসঙ্গা ইতিচ পাঠদ্বয়ং। কচিৎ পুস্তকেতু "সমাঙ্গা কামজে জ্বরে" ইত্যত্র "তথাস্যাৎ কামজে জ্বরে" ইতি পাঠোদৃশ্যতে।

** অত্রতু "অজীর্ণে জাড্যমাত্রং নতু জাড্যন্তর সম্বন্ধো নবা তাপ ইতি" মহান্ পাঠ ভেদো দৃশ্যতে।

†† উদ্বেগ ক্রোধকামেষু ভয়চিন্তা জ্বরেষুচ ইতি মহান্ পাঠভেদো দৃশ্যতে।

উদ্বেগঃ কামবৈরাগ্যভাবঃ। ভাবশ্চঅভিলাষাদ্যবস্থা· তয়া ক্ষীণগতিঃ কৃশতয়া জ্ঞায়মানা। ক্ষীণা গতেরিতিপাঠে, ক্ষীণা কৃশা, উদ্বেগঃ উৎপদ্যতে এব. কথমিত্যাহ, গতেঃ গমনেন, জ্ঞাতব্যা।

জ্বরাদন্যত্রৈব কেচিদিদমামনন্তি। এবঞ্চ কামাৎ ক্রোধাৎ বেগবতী. ক্ষীণা চিন্তা ভয়াপ্লুতেতি।

প্রসঙ্গাজ্জ্বরিণঃ কুপথ্যাদিজ্ঞানমাহ

জ্বরেচ রমণে নাড়ী ক্ষীণাঙ্গা মন্দগামিনী।
জ্বরে কামার্ত্তিরূপেণ ভবন্তি বিকলাঃ সিরাঃ॥ ১৩

জ্বরে সতি রমণে কৃতে, নতু জ্বরে রমণেচেতি প্রকরণাৎ কামার্ত্ত্যাদ্যভিলাষদশাসুবিকলা ইষ্টাপ্রাপ্ত্যেব ইতস্তত শ্চপলাঃ।

তথা

(১) উষ্ণত্বং বিষমা বেগা জ্বরিণাং দধিভোজনাৎ। ১৪

উষ্ণত্বং সহজতোঽপি অধিকমিত্যর্থঃ। বিষমা, জ্বরোক্ত রূপাদপ্যুৎকটাঃ। নাড্যা ইতি প্রকরণাৎ। জ্বরিণাং দধিভোজিনামিতি কেচিৎ পঠন্তি।

---

(১)। উষ্ণত্বমিতি সহজজ্বরাদধিকং। বিষমজ্বরোক্তাদপি উৎকটাঃ জ্বরং বিনা দধিভোজনাচ্চ ইত্যন্যঃ।

---

জ্বর রোগীর কুপথ্য জ্ঞান।

জ্বরের অবস্থায় স্ত্রীসংসর্গ করিলে নাড়ী ক্ষীণ এবং মন্দ মন্দ ভাবে গমন করে। লোকে অভিলষিত বিষয় না পাইলে যেমন ইতস্তত চঞ্চল ভাবে গমন করে, জ্বরে কামাতুর হইলে নাড়ীও ঐরূপ ভাব প্রাপ্ত হয়। ১৩

জ্বরে দধি ভোজন করিলে জ্বরাপেক্ষা নাড়ীর বেগ অতিশয় অধিক হয়, এবং উহার উষ্ণতা ও অপেক্ষাকৃত অধিকতর হইয়া থাকে। ১৪

তথা

অম্লাশিত্বাদস্বস্থত্বে জায়ন্তে তাপিতাঃ সিরাঃ।
কাঞ্জিকয়া জ্বরাক্রান্তে জায়তে মন্থরা গতিঃ ।। ১৫

অত্যম্লভোজনেন অস্বস্থত্বে—জ্বরে অন্যস্মিন্ বা রোগে, সিরা স্তাপিতা ভবন্তি, পরিসরস্থলস্য বহ্নিরূপত্বাৎ। কাঞ্জিকা-ভোজন-জন্যাস্বস্থতায়ান্ত নাড়ী গতিমান্থর্য্যমুপৈতীতি বিশেষঃ।

প্রসঙ্গাদাহ

ব্যায়ামে ভ্রমণেচৈব চিন্তায়াং ধনশোকতঃ।
* নানাপ্রকারগমনং সিরা গচ্ছতি বিজ্বরে ।। ১৬

চিন্তায়াং অধ্যয়নাদিনা। নানেতি ক্ষণং ক্ষণ মন্যথা-রূপতয়া। বিজ্বর ইতি জ্বরমুক্তমাত্রে, † প্রকৃতশরীরেঽপি ব্যায়ামাদিনা নাড়ীজ্ঞানাভাবস্য উক্তত্বাৎ। ইতি জ্বর জ্ঞানং।

ইদানীং প্রাপ্তাবসরতয়া রোগান্তর নিরূপণে কর্ত্তব্যে, প্রকটরোগাণাং গ্রন্থগ্রন্থান্তরে নিঃসন্দেহ-নিরূপণাৎ তেষাং বাতাদিজন্যত্ববিশেষস্য প্রাগুক্তলক্ষণৈ রেবাধিগমনাচ্চ নিগূঢ় লিঙ্গ-রোগ-নিরূপণ মেবারভমাণো নিখিল গদ মূলত্বাৎ অজীর্ণ নিরূপণ মাহ।

---

অতিশয় অম্ল ভোজন করিলে যদি জ্বর কিম্বা অন্যরোগ উপস্থিত হয়, তবে নাড়ী সন্তাপ যুক্ত হয়। কাঁজী ভোজন করিয়া যদি শরীরের অসুস্থতা জন্মে, নাড়ীরগতি মন্থর হইয়া থাকে। ১৫

ব্যায়াম, ভ্রমণ, অধ্যয়নাদি চিন্তা এবং ধন জনিত শোকে, বিজ্বর অবস্থাতেও নাড়ীর গতি নানা প্রকার হইয়া থাকে। ১৬

---

* নানাপ্রকারগমনা ইতি পাঠান্তরং।

† অত্রহি "বন্ধুশোকেন বাতোত্থঃ বহন্তী মৃত্যুসাক্ষিণী। অগ্নিদাহেন চাঞ্চল্যং ভবেদ্ বা শ্রমজে জ্বরে। কণ্ডুদোষেণ নাড়ীনাং ভবিষ্যদ্ গদমাশ্রয়েৎ। স্থানান্তরেণ নাড়ীনাং গমনঞ্চাতি দুর্ব্বলং"। ইত্যাদ্ধৃত পাঠঃ কেবল মেকস্মিন্নেব পুস্তকে দৃশ্যতে॥

অজীর্ণেন ভবেন্নাড়ী কঠিনা পরিতো জড়া।
প্রসন্না তু দ্রুতা শুদ্ধা ত্বরিতা চ প্রবর্ত্ততে॥ ১৭

অজীর্ণেনেতি আম পক্ক সামান্যেন। কঠিনা অকোমলা। পরিতঃ উভয়পার্শ্বতঃ। জড়া অপৃথগ্ভূতপ্রায়া, বক্ষ্যমাণ ত্বরিতত্ব ব্যতিরেকেণ মন্দমন্দগমনাচ। প্রসন্না তু অজীর্ণাভাববতীণ দ্রুতা অকঠিনা জলপ্লুতেব চ। শুদ্ধা জাড্যরহিতা, ত্বরিতা শীঘ্রস্পন্দাচ। অত্র বিশেষ মাহ—

পক্কাজীর্ণে পুষ্টিহীনা মন্দং মন্দং বহেৎসিরা।
অসৃক্পূর্ণা ভবেৎকোষ্ণা গুর্ব্বী সামা গরীয়সী॥ ১৮।

* কোষ্ণেতি মধ্যকর এব প্রাগুক্তং, গুর্ব্বী কোষ্ণেতি পূর্ব্বেণান্বয়ঃ। উক্তঞ্চ "গুর্ব্বী কোষ্ণাচ রুধির-পূর্ণা নাড়ী প্রজায়তে" ইতি। সামাচেৎ গরীয়সী, স্থূলা, গুরুতাযুক্তত্বাৎ আমস্য, অকঠিনা কফোদ্রেকাৎ, বাতাজীর্ণেতু কঠিনেত্যনুভবঃ। প্রসঙ্গাৎ ভোজনক্ষুধয়োর্জ্ঞান মাহ—

সুখিতস্য স্থিরা জ্ঞেয়া চপলা ক্ষুধিতস্য চ। ১৯

---

অজীর্ণ রোগ।

আমাজীর্ণ কিম্বা পক্কাজীর্ণ রোগে নাড়ী কঠিন হয় এবং উভয় পার্শ্বে প্রায় অপৃথক্ ভাবে অবস্থিতি করিয়া মন্দ মন্দ ভাবে গমন করে। সুজীর্ণ হইলে নাড়ী কোমল, জড়তা শূন্য এবং শীঘ্রগামিনী হয়। ১৭

অজীর্ণ রোগে বিশেষ।

পক্কাজীর্ণ হইলে নাড়ী পুষ্টিহীন হইয়া মন্দ মন্দ বেগে স্পন্দিত হয়। রক্তপূর্ণ নাড়ী ঈষদুষ্ণ হইয়া গুরুতা যুক্ত হয়, এই মাত্র বিশেষ। ১৮

ভুক্ত এবং ক্ষুধিত ব্যক্তির নাড়ী বিজ্ঞান।

ভোজনাদি দ্বারা তৃপ্ত ব্যক্তির নাড়ী স্থির অর্থাৎ মন্দ মন্দ ভাবে গমন করে। ভুক্ত দ্রব্যের অজীর্ণাবস্থায় নাড়ী স্থূল ও হইয়া থাকে। ক্ষুধিত ব্যক্তির নাড়ী চঞ্চল হয়। ১৯

---

* অত্রতু "পুক্কাতি ন তাদৃক্" এবং পাঠঃ অধিকঃ কেবল মেকস্মিন্নেব পুস্তকে দৃশ্যতে।

সুখিতস্য ভোজনাদি তৃপ্তস্য। স্থিরা, মন্দগমনা, ভোজনাজীর্ণসম্বন্ধেন স্থূলা চেতি মন্তব্যং। তদুক্তং "সুখিনস্তু স্থিরা জ্ঞেয়া তথা বলবতী মতা"। বলবতী স্থূলা। চপলা অস্থিরা, পিত্তোল্বণতয়া কুলিঙ্গ-লাবকাদি গমনাচ।

প্রসঙ্গাৎ ভক্ষ্যজ্ঞান মাহ—

পুষ্টিস্তৈলগুড়াহারে, মাংসেচ লগুড়াকৃতিঃ।
ক্ষীরে চ স্তিমিতা বেগা মধুরে ভেকবদ্‌গতিঃ ॥ ২০

পুষ্টিঃ স্থৌল্যং, অজীর্ণ সম্বন্ধাৎ কাঠিন্যমপি। তৈলেতি স্নেহমাত্রপরং। তথাচ ফলরসেঽপি। গুড়াহারে কিঞ্চিৎ জাড্যং জড়ত্ব মিতি ভেদঃ। গুড়েতি মধুরনির্যাস মাত্রপরং মাংসে মাংসাহারে। লগুড়েতি (ক) উচ্ছূনতয়া দণ্ডায়মানত্বং। ক্ষীরে ক্ষীরাহারে। স্তিমিতো মন্দবেগঃ। মধুরে শর্করাদৌ দ্রবে চাদ্রবেচ ভেকবৎ প্লবগতিঃ।

রম্ভাগুড় (খ) বটাহারে রুক্ষশুষ্কাদিভোজনে।
বাতপিত্তার্ত্তিরূপেণ* নাড়ী বহতি নিষ্ক্রমং ॥ ২১

(ক) উচ্ছূনতয়া।
(খ) বটঃ বটকঃ পিষ্টক বিশেষঃ. "বড়া" ইতি পারিভাষিকঃ।

ভক্ষ্য বিজ্ঞান।

তৈলঘৃতাদি স্নিগ্ধবস্তু, ফলরস, এবং গুড়াদি মধুর নির্যাস ভোজন করিলে নাড়ীর পুষ্টি অর্থাৎ স্থূলতা জন্মে। গুড় ভোজন করিলে নাড়ীর জড়তা অপেক্ষাকৃত অল্প হয়। মাংস ভোজন করিলে নাড়ী দণ্ডের ন্যায় থাকিয়া উচ্চ ভাবে স্পন্দিত হয়। ক্ষীর ভোজন করিলে নাড়ীর বেগ মন্দ হয়। শর্করাদি মধুর বস্তু ভোজন করিলে নাড়ী ভেকের ন্যায় গমন করে। ২০

কদলী বা গুড়মিশ্রিত কদলীর বটক (বড়া) আহার করিলে, চূর্ণ বিদলাদি অস্নিগ্ধ বস্তু ভক্ষণ করিলে, চিপীটকাদি শুষ্কবস্তু ভোজন করিলে, বাতপিত্ত রোগে নাড়ীর গতি যেরূপ হয়, ইহাতেও তদ্রূপ হইয়া থাকে। ২১

* বাতপিত্তার্ত্তিরূপেঽপি ইতি পাঠান্তরং।

